# শরৎ-পরিচয়

ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়



রঞ্জন পাবলিশিং হাউস
৫৭, ইন্দ্র বিশ্বাস রোড কলিকাতা-৩৭

শৈশব-সুহৃৎ, হুগলীর দ্বিতীয় চিরপলাতক

শ্রীভূপতি মজুমদার

করকমলেষু

গালমোহন ও উপেন্দ্রনাথ ( মহেন্দ্রনাথের পুত্র ) এবং সুরেন্দ্রনাথ ও গিরীন্দ্রনাথ ( অঘোরনাথের পুত্র )।

শরৎ চন্দ্র শৈশবে তাঁহার পিতার মাতুলের গৃহেই প্রতিপালিত হইয়াছিলেন, তখন দেবানন্দপুরে মতিলালের নিজস্ব বাসভবন ছিল না। পরে মতিলাল চাকুরী করিয়া কিছু অর্থ সংগ্রহ করিলে তাঁহার মাতুলগণ তাঁহাকে তাঁহাদের বাড়ীর সংলগ্ন আন্দাজ চারি কাঠা মোকররী মৌরসী বাগানজমি বসবাসের জন্য দেন এবং সেই স্থানে দক্ষিণদ্বারী একতলা একহারা দুই কুঠরী পাকা ঘর মায় রোয়াক ও প্রাচীর নির্ম্মাণ করেন।"*

# বিদ্যাশিক্ষা

মতিলাল ছিলেন সদানন্দ অথচ অস্থিরচিত্ত পুরুষ, এবং উপার্জনে কবারে উদাসীন। একান্ত স্নেহপরায়ণ পিতার জ্যেষ্ঠ পুত্র শরৎ চন্দ্রও শবে লেখাপড়া অপেক্ষা খেলাধুলাতেই অধিকতর মনোযোগী লেন। বিদ্যালয়ের সঙ্কীর্ণ গণ্ডী ও পাঠ্য পুস্তকের মধ্যে তাঁহার মন মাবদ্ধ থাকিত না, অধিকাংশ সময় তিনি সঙ্গী-সাথীদের লইয়া চ্ছন্দ করিয়া বেড়াইতেন। "দেবানন্দপুর গ্রামে তাঁহার সহপাঠী মবয়স্ক যাঁহারা আছেন...তাঁহারা বলেন—বালক শরৎচন্দ্র ছিলেন ও উদ্দাম প্রকৃতির; তাঁহার বিদ্যারম্ভ হয় তাঁহাদেরই বাটীর র্ত্তী ৺প্যারী ( বন্দ্যোপাধ্যায় ) পণ্ডিত মহাশয়ের পাঠশালাতে;

* শ্রীবামব্রজনাথ দত্ত মুন্সী : "দেবানন্দপুরে শরৎচন্দ্র"—'ভারতবর্ষ,' চৈত্র ১৩৪৪।

একটি প্রশস্ত চণ্ডীমণ্ডপে এই পাঠশালাটি বসিত এবং এখানে অনেকগুলি 'পড়ুয়া' ছাত্রছাত্রী ছিল; শরৎচন্দ্র ইহাদের মধ্যে ছিলেন সর্বাপেক্ষা দুরন্ত কিন্তু মেধাবী। পণ্ডিত মহাশয়ের পুত্র 'কাশীনাথ' তাঁহার সহাধ্যায়ী ও সমবয়স্ক বন্ধু ছিলেন বলিয়া পণ্ডিত মহাশয় শরৎচন্দ্রকে বিশেষ স্নেহের চক্ষে দেখিতেন ও অনেক সময়ই তাঁহার দুরন্তপনা নির্ব্বিচারে সহ্য করিতেন। পাঠশালায় দুরন্তপনার জন্য তাঁহার পিতা তাঁহাকে গ্রামে নূতন স্থাপিত ৺সিদ্ধেশ্বর ভট্টাচার্য্য মাষ্টার মহাশয়ের বাঙ্লা স্কুলে ভর্ত্তি করিয়া দেন ও এই স্কুলে প্রায় তিনি এক বৎসর কাল পড়েন; এই স্কুলেই যখন তিনি বোধোদয় ও পদ্যপাঠ পড়িতে আরম্ভ করেন তখন তাঁহার বয়স আন্দাজ দশ [ আট ? ] বৎসরের অধিক নহে এই সময়ে তাঁহার পিতা বিহারে কোনও স্থানে একটি চাকুরী পান…।

মতিলাল ডিহরীতে চাকুরি পাইয়াছিলেন। ডিহরীতে বাং শরৎ চন্দ্রের দিনগুলি খেলাধূলায় বেশ আনন্দেই কাটিয়াছিল; তাঁহ একখানি পত্রে ইহার আভাস আছে; তিনি লিখিতেছেন—

> ডিহরীতে যাচ্ছো? যখন তোমাদের জন্মও হয় নি তখ· আমি ওই ডিহরীর ক্যানালের পাড়ে পাড়ে পাকা খিরণী কুড়িয়ে কুড়িয়ে বেড়াতাম আর ফাঁস করে গিরগিটি ধরতাম। উঃ ‹ কত কালের কথা? তখন রেল হয় নি ছোট ষ্টিমারে চ'ড়ে ‹ থেকে যেতে হোতো।†

---

* "দেবানন্দপুরে শরৎচন্দ্র": 'ভারতবর্ষ,' চৈত্র ১৩৪৪।

† 'শরৎ চন্দ্রের পত্রাবলী,' পৃ. ৮২। এই প্রসঙ্গে 'গৃহদাহ' উপন্যাসে শোণে ডিহরীর কথা স্মর্তব্য।

ডিহরীতে মতিলালের চাকুরি দীর্ঘস্থায়ী হয় নাই। ১৮৮৬ সনে তিনি সপরিবারে শ্বশুরালয় ভাগলপুরে ফিরিয়া আসেন। মাতুলালয়ে ফিরিয়া শরৎ চন্দ্র স্থানীয় দুর্গাচরণ এম. ই. স্কুলে ভর্তি হন; এখান হইতে তিনি ১৮৮৭ খ্রীষ্টাব্দে ছাত্রবৃত্তি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া স্থানীয় জিলা-স্কুলে সেকালের ৭ম শ্রেণীতে প্রবেশ করেন।

ইহার বছর দুই পরেই তাঁহার পিতা সপরিবারে পুনরায় দেবানন্দপুরে ফিরিয়া আসিলেন। এইরূপে বারংবার স্থান-পরিবর্তনে বিদ্যার্জনে ব্যাঘাত জন্মিতে লাগিল বটে, কিন্তু বালক শরৎ চন্দ্র জীবনের বিচিত্র অভিজ্ঞতা সঞ্চয় করিতে লাগিলেন। দেবানন্দপুরে শরৎ চন্দ্রের কিছু দিন কাটিল— খেলাধুলায় মাতিয়া আর যাত্রা-থিয়েটারে অভিনয় দেখিয়া। শেষে তাঁহাকে হুগলী ব্রাঞ্চ স্কুলে ভর্তি করিয়া দেওয়া হইল। দেবানন্দপুর হইতে রোজ পায়ে হাঁটিয়া হুগলী ব্রাঞ্চ স্কুলে গিয়া শরৎ চন্দ্র বিদ্যাভ্যাস করিতে লাগিলেন।* তাঁহার সহপাঠী হুগলী-নিবাসী হৃষীকেশ মজুমদার জানাইয়াছেন, শরৎ চন্দ্র ১৮৯৩ সনে এবং ১৮৯৪ সনের প্রথমাংশে ব্রাঞ্চ স্কুলের দ্বিতীয় ও প্রথম শ্রেণীতে অধ্যয়ন করিয়াছিলেন।

এই স্কুলের শিক্ষা সমাপ্ত হইবার পূর্বেই পুনরায় শরৎ চন্দ্রকে মায়ের সঙ্গে ভাগলপুরে মাতুলালয়ে যাইতে হইল। সাংসারিক অভাব-অনটনের জন্য শরৎ চন্দ্রের মাতা ভুবনমোহিনী দেবী পুত্রকন্যাদের লইয়া মাঝে মাঝে ভাগলপুরে পিত্রালয়ে যাইতে বাধ্য হইতেন। শরৎ চন্দ্রের মাতুলেরা

---

* "পাকা দুই ক্রোশ পথ হাঁটিয়া স্কুলে বিদ্যা অর্জ্জন করিতে যাই।"—"জনৈক পল্লীবালক—স্যাড়ার ডায়েরি" : "বিলাসী" দ্রষ্টব্য।

সকলের প্রতি সমান স্নেহ-সেবাপরায়ণা তাঁহাদের মেজদিদিকে পরম আদর-যত্ন করিতেন।

ভাগলপুরে পৌছিয়া শরৎ চন্দ্র ১৮৯৪ সনেই টি. এন. জুবিলী কলেজিয়েট স্কুলে যোগদান করেন এবং পরবর্তী ডিসেম্বর মাসে প্রবেশিকা পরীক্ষা দিয়া দ্বিতীয় বিভাগে উত্তীর্ণ হন। তাঁহার বয়স তখন ১৮, কিন্তু বিশ্ববিদ্যালয়ের ক্যালেণ্ডারে পরীক্ষাদানকালে ১৫ বৎসর ৩ মাস ছিল বলিয়া উল্লেখ আছে। সুপ্রসিদ্ধ সাংবাদিক পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় টি. এন. জুবিলী কলেজিয়েট স্কুলে শরৎ চন্দ্রের একজন শিক্ষক ছিলেন।

প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া শরৎ চন্দ্র এফ. এ. পড়িবার জন্য টি. এন. জুবিলী কলেজে প্রবিষ্ট হন। এই বৎসরই তাঁহার মাতা ভুবনমোহিনী দেবীর মৃত্যু হয় (নবেম্বর ১৮৯৫)। পর-বৎসর টেস্ট পরীক্ষাদানকালে এমন একটি অপ্রীতিকর ঘটনা ঘটিল যাহার ফলে কলেজের কর্তৃপক্ষ শরৎ চন্দ্রকে এফ. এ. পরীক্ষা দিতে অনুমতি দেন নাই। ১৫৲ টাকা ফী সংগ্রহে অসমর্থ হইয়া তিনি পরীক্ষা দিতে পারেন নাই—এ কাহিনী ভিত্তিহীন। শরৎ চন্দ্র লেখাপড়া অপেক্ষা বেশী মাতিয়া উঠিয়াছিলেন আমোদ-প্রমোদ, অভিনয় ও গান-বাজনায়। তাঁহার তদানীন্তন প্রতিবেশী শ্রীযতীন্দ্রনাথ মুখোপাধ্যায় লিখিয়াছেন—

> ভাগলপুরের খঞ্জরপুর মহল্লায় যখন শরৎচন্দ্রের পিতা তাঁহার তিন পুত্র এবং এক কন্যা লইয়া বাস করিতেন তখন আমরা ছিলাম তাঁহাদের প্রতিবেশী। আমার অগ্রজ ৺রাজেন্দ্রনাথ মুখোপাধ্যায় ছিলেন শরৎচন্দ্রের সহপাঠী এবং অন্তরঙ্গ বন্ধু। আমি বলিতেছি ১৮৯৭ সালের কথা। শরৎচন্দ্র তখন সম্পূর্ণভাবে বেকার এবং

সাংসারিক ব্যাপার হইতে সম্পূর্ণ নির্লিপ্ত। ভাগলপুরের প্রসিদ্ধ উকীল রাজা শিবচন্দ্র বন্দ্যোপাধ্যায় মহাশয়ের বাটীতেই শরৎচন্দ্র অধিকাংশ সময় কাটাইতেন, যেহেতু রাজা শিবচন্দ্রের পুত্র কুমার সতীশচন্দ্র ছিলেন তাঁহার বন্ধু। সতীশচন্দ্র সঙ্গীত, বিলিয়ার্ড এবং ক্রিকেট খেলাতে অত্যন্ত পারদর্শী ছিলেন এবং তিনি 'আদমপুর ক্লাব' নামে একটি ক্লাব প্রতিষ্ঠা করেন। এই আদমপুর ক্লাবের একটি ড্রামাটিক সেক্শন ছিল এবং সর্ব্বাঙ্গসুন্দরভাবে বাংলা নাটক অভিনয় করা ছিল এই ক্লাবের বৈশিষ্ট্য। 'মৃণালিনী,' 'বিল্বমঙ্গল,' 'জনা' নাটকের অভিনয়ে শরৎচন্দ্র যথাক্রমে মৃণালিনী, চিন্তামণি, ও জনার ভূমিকা অভিনয় করিয়া আদমপুর ক্লাবের অভিনয়-সুখ্যাতি বর্দ্ধিত করেন। শরৎচন্দ্রের সৃষ্ট চরিত্র ইন্দ্রনাথের অরিজিন্যাল বলিয়া যে রাজুর [ রাজেন্দ্রনাথ মজুমদারের ] উল্লেখ করা হয়, তিনি উপরোক্ত মৃণালিনী ও বিল্বমঙ্গল অভিনয়ে গিরিজায়া ও পাগলিনীর অংশ অভিনয় করেন। ভাগলপুরের প্রসিদ্ধ উকীল ৺চন্দ্রশেখর সরকার মহাশয়ের বাটীতে বিল্বমঙ্গল অভিনয় হইবার রাত্রি হইতে রাজু নিরুদ্দেশ এবং এই পর্য্যন্ত তাঁহার সন্ধান পাওয়া যায় নাই। ( "শরৎচন্দ্রের বাল্যকাহিনী" : 'বাতায়ন,' শরৎ-স্মৃতি-সংখ্যা, ২৭ ফাল্গুন ১৩৪৪ )

## সাহিত্য-জীবনের প্রথম অধ্যায়

প্রচলিত ধারণা, ভাগলপুরেই শরৎ চন্দ্রের সাহিত্য-সাধনার সূত্রপাত। প্রকৃতপক্ষে যৌবনের প্রারম্ভে—ষোল-সতের বৎসর বয়সে দেবানন্দপুরে পঠদ্দশাকালেই কথাসাহিত্য-রচনায় শরৎ চন্দ্রের হাতে-খড়ি হয়।

দেবানন্দপুরের গ্রাম্য পরিবেশ এবং মানুষই তাঁহার অন্তরে প্রথম সাহিত্য-সৃষ্টির প্রেরণা সঞ্চার করিয়াছিল।

শরৎ চন্দ্রের কোন কোন গল্প-উপন্যাসের সূচনা দেবানন্দপুরেই; দৃষ্টান্তস্বরূপ 'কাশীনাথে'র* উল্লেখ করা যাইতে পারে। 'কোরেল গ্রাম' (পরে পরিবর্তিত আকারে 'ছবি') সম্বন্ধেও ঐ কথা বলা যাইতে পারে; ইহার আরম্ভকাল—২৯ আগস্ট ১৮৯৩; সমাপ্তিকাল—৩ আগস্ট ১৯০০—পাণ্ডুলিপিতে† এই তারিখ দেখিয়াছি।

গল্পরচনার শক্তি ছিল শরৎ চন্দ্রের সহজাত। ছেলেবেলা হইতেই তিনি মুখে মুখে গল্প বলিয়া শ্রোতাদের মনোরঞ্জন করিতে পারিতেন। স্বগ্রামবাসী জনৈক সহৃদয় শিক্ষিত ব্যক্তির আনুকূল্যে সেই অল্প বয়সেই কথাসাহিত্য-রচনায় কি ভাবে তাঁহার উৎসাহ উদ্দীপ্ত হইয়া উঠে, সে কাহিনী বড়ই চিত্তাকর্ষক। এই প্রসঙ্গে শ্রীদ্বিজেন্দ্রনাথ দত্ত মুন্সী লিখিয়াছেন—

> গ্রামের জমিদার নবগোপাল দত্ত মুন্সী মহাশয়ের এক পুত্র রায় বাহাদুর অতুলচন্দ্র‡ তখন হুগলী কলেজে বি. এ. পড়িতেন।

---

* "শরৎচন্দ্রের বাল্যবন্ধু দুই জন বলিলেন যে যখন শরৎচন্দ্র হুগলী ব্রাঞ্চ স্কুলে দ্বিতীয় শ্রেণীতে পড়েন তখনই তিনি 'কাশীনাথ' ও 'কাক-বাসা' নামক দুইটি গল্পের আখ্যানভাগ (plot) লিখিয়া তাঁহাদিগকে শুনাইয়াছিলেন।...তাঁহারা ইহাও বলিলেন যে 'কাশীনাথ' গল্পের নায়কের নাম তাঁহাদের মধ্যে আলোচনা করিয়াই তাঁহাদের পাঠশালার পণ্ডিত মহাশয়ের পুত্রের নামানুযায়ী রাখা হয়।" ("দেবানন্দপুরে শরৎচন্দ্র": 'ভারতবর্ষ,' চৈত্র ১৩৪৪)

† শ্রীউমাপ্রসাদ মুখোপাধ্যায়ের নিকট ইহা সযত্নে রক্ষিত আছে।

‡ অতুলচন্দ্র দত্ত বয়সে শরৎচন্দ্র অপেক্ষা চারি বৎসরের বড় ছিলেন। তিনি ১৮৮৮-৯০ সনে হুগলী কলেজে পড়েন; ১৮৯০ সনে হুগলী কলেজ হইতে বি-এ, ১৮৯১ সনে মেট্রোপলিটান ইন্‌স্টিটিউশন হইতে এম-এ, এবং ১৮৯২ সনে সিটি কলেজ হইতে বি-এল পরীক্ষায় উত্তীর্ণ হন। দ্র° *Hooghly College Register*, 1836-1936, p. 62.

…শরৎচন্দ্রের এই বয়সে গল্প বলার এক অদ্ভুত ক্ষমতা ছিল এবং এ জন্যই অতুলচন্দ্র তাঁহার প্রতি বিশেষ আকৃষ্ট হইয়াছিলেন। বি. এ. পাস করার পর যখন কলিকাতায় এম. এ. ও আইন পড়েন, তখন মধ্যে মধ্যে শরৎচন্দ্রকে সঙ্গে লইয়া কলিকাতায় আসিতেন ও শরৎচন্দ্রের যাত্রা ও থিয়েটার দেখার আগ্রহ ছিল বলিয়া তাঁহাকে কলিকাতায় থিয়েটার দেখাইয়া দেশে পাঠাইতেন। যাওয়ার সময় বিশেষভাবে বলিয়া দিতেন যে, তিনি অভিনয়ের বিষয়টি যেন গল্পে লিখিয়া রাখেন। ভাল করিয়া লিখিতে পারিলে পুরস্কার দিতেন। এই ভাবেই ছেলেবেলা হইতেই শরৎচন্দ্রের গল্প লেখার উৎসাহ বাড়িতে থাকে। ('আনন্দবাজার পত্রিকা,' ১ মাঘ ১৩৪৫, পৃ. ২২)

শরৎ চন্দ্রের কৈশোরের কিছুকাল ও প্রথম যৌবন প্রধানতঃ ভাগলপুরে মাতুলালয়েই অতিবাহিত হইয়াছিল। দেবানন্দপুরে সাহিত্য-রচনার সূত্রপাত হইলেও, ভাগলপুরকেই তাঁহার সাহিত্য-সাধনার সূতিকাগার বলা যাইতে পারে। জন্মপল্লীতে সাহিত্য-প্রতিভার যে বীজ তাঁহার তরুণ হৃদয়ে উপ্ত হয়, ভাগলপুরে অনুকূল ক্ষেত্র পাইয়া তাহাই অঙ্কুরিত ও পল্লবিত হইয়া উঠিয়াছিল।

ভাগলপুরে শরৎ চন্দ্র ঐকান্তিক নিষ্ঠার সঙ্গে সাহিত্য-সৃষ্টিতে ব্রতী হন। তাঁহার সাহিত্য-সাধনার প্রথম পর্বের পরম উৎসাহদাতা ছিলেন—প্রমথনাথ ভট্টাচার্য।* ১৮৯৪ সনে, শরৎ চন্দ্রের আঠারো

* প্রমথনাথের আদি নিবাস কাল্‌নায়। তাঁহার কাকা ছিলেন মজঃফরপুরের লব্ধপ্রতিষ্ঠ উকীল। প্রমথনাথ তাঁহার নিকট অবস্থান করিয়া ১৮৯৬ সনে (বয়স "১৫ বৎসর, ১১ মাস") মজঃফরপুর মুখার্জীস্‌ সেমিনারী হইতে এন্‌ট্রান্স পরীক্ষা দিয়া ওয়

বছর বয়সের সময় মজঃফরপুরে প্রমথনাথের সহিত তাঁহার বন্ধুত্বের সূত্রপাত হয়। ইহাদের উভয়ের মধ্যে গভীর ভালবাসা জন্মিয়াছিল—শরৎ চন্দ্রের জীবনের অনেক নিগূঢ় গোপন কথা প্রমথনাথের জানা ছিল। কিন্তু প্রমথনাথ শুধু শরৎ চন্দ্রের অন্তরতম সুহৃদ্‌ই ছিলেন না, তিনি ছিলেন তাঁহার প্রাথমিক রচনাবলীর একজন শ্রেষ্ঠ বোদ্ধা। উভয়ের মধ্যে কিরূপ অন্তরঙ্গতা ছিল এবং প্রমথনাথের সাহিত্য-বিষয়ক মতামতের উপর শরৎ চন্দ্র কতটা শ্রদ্ধার ভাব পোষণ করিতেন তাহা প্রমথনাথকে লিখিত তাঁহার নিম্নোদ্ধৃত পত্রাংশগুলি হইতে বুঝিতে পারা যায়—

তুমি ফণীর উপরে রাগ কোরো না।…সে কি ক'রে জানবে তুমি আমি কি, এবং ২০ বছরের কি ঘনিষ্ঠ সূত্রে আবদ্ধ।…তোমার

---

বিভাগে উত্তীর্ণ হন। ১৮৯৮ সনে তিনি সিটি কলেজ হইতে ৩য় বিভাগে এফ. এ. পাস করিয়া মেট্রোপলিটানের থার্ড ইয়ার ক্লাসে ভর্তি হন। হরিদাস চট্টোপাধ্যায়ও ঠিক এই বৎসর (ইং ১৮৯৮, বয়স "১৭ বৎসর, ৩ মাস") মেট্রোপলিটান হইতে প্রবেশিকা পরীক্ষা দিয়া ফার্স্ট ইয়ার ক্লাসে যোগদান করেন। কলেজের নাট্যাভিনয় লইয়া উভয়ের মধ্যে বন্ধুত্বের সঞ্চার হয়। কয়েক মাস পরে—বি. এ. পরীক্ষা দিবার পূর্বেই প্রমথনাথ কলেজ ত্যাগ করিয়া পাথুরিয়াঘাটার রাজা সৌরীন্দ্রমোহন ঠাকুরের প্রাইভেট সেক্রেটরির পদ লাভ করেন। নাটক ও নাট্যাভিনয়ে তাঁহার প্রবল অনুরাগ ছিল; তিনি মিনার্ভা রঙ্গমঞ্চে অভিনীত 'ক্লিওপেট্রা'র (১৩২১) রচয়িতা। দ্বিজেন্দ্রলাল রায়ের সভাপতিত্বে কলিকাতায় যে Evening Clubএর সৃষ্টি হয়, প্রমথনাথ ছিলেন তাহার প্রধান উদ্যোক্তা ও সম্পাদক। তাঁহারই অকুণ্ঠ সাহায্যের উপর নির্ভর করিয়া হরিদাসবাবু 'ভারতবর্ষ' প্রকাশ করিতে সাহসী হইয়াছিলেন। 'ভারতবর্ষে' শরৎ চন্দ্রের আবির্ভাব প্রমথনাথেরই প্রযত্নের ফলে সম্ভব হইয়াছিল। ১৯১৮ সনের প্রথম ভাগে প্রমথনাথ অকালে পরলোক গমন করেন। কথা-সাহিত্যিক শ্রীপাঁচুগোপাল মুখোপাধ্যায় ইঁহার পুত্র।

আমার কথা তুমি আমি ছাড়া আর কেউ জানে না প্রমথ! (জ্যৈষ্ঠ ১৩২০)

*　　*　　*

আমার 'কাশীনাথ'টা অতি ছেলেবেলেকার লেখা। যে সময়ে ওটা তোমারও ভাল লাগত (মনে আছে বোধ হয়—পাথুরেঘাটায়) আমারও ভাল লেগেছিল লিখেওছিলাম। (৪-৪-১৯১৩)

*　　*　　*

তুমি যতক্ষণ না আমার লেখা পড়, ততক্ষণ আমার লেখা যেন অসম্পূর্ণ থেকে যায়। এটা সম্ভবতঃ ছেলেবেলার অভ্যাস।··· 'পথ-নির্দ্দেশ' পড়েছ? কেমন লাগল? কিছু মনে পড়ে ভাই—বহু দিনের একটা গোপন কথা? (মে ১৯১৩)

*　　*　　*

আমি যে গল্প বানাতে পারি তার কতক নমুনা ছেলেবেলাতেও পেয়েছ। (৩-৫-১৯১৩)

*　　*　　*

আমি তোমাকে শুধু যে ভালবাসি তাহা নহে, শ্রদ্ধাও করি। অর্থাৎ মতামতের উচ্চ মূল্য দিই। (১২-৫-১৯১৩)

১৮৯৪ সনে শরৎ চন্দ্রকে ("বয়স যখন ১৮ পার হয় নাই") কেন্দ্র করিয়া তাঁহার বাল্যসঙ্গীরা ভাগলপুরে একটি ক্ষুদ্র সাহিত্য-সভাও প্রতিষ্ঠিত করিয়াছিলেন।* শরৎ চন্দ্র ছিলেন এই সভার সভাপতি।

---

* ভাগলপুরের সাহিত্য-সভা সম্বন্ধে নিরুপমা দেবী-লিখিত "পুরাতন কথার আলোচনা" ('জয়শ্রী,' জ্যৈষ্ঠ ১৩৪০) ও "আমাদের শরৎদাদা" এবং বিভূতিভূষণ ভট্টের "আমার শরৎদা" পঠিতব্য। শেষোক্ত প্রবন্ধ দুইটি ১৩৪৪ সালের চৈত্র-সংখ্যা 'ভারতবর্ষে' প্রকাশিত হইয়াছে।

গুরুজনদের রক্তচক্ষু এড়াইয়া কোন নির্জন স্থানে, মাঠে বা গাছতলায় মাঝে মাঝে সভার আয়োজন হইত। এই সাহিত্য-সভা সম্বন্ধে শরৎ চন্দ্র তাঁহার স্মৃতিকথায় বলিয়াছেন—

ভাগলপুরে আমাদের সাহিত্য-সভা যখন স্থাপিত হয় তখন আমাদের সঙ্গে শ্রীমান্ বিভূতিভূষণ ভট্ট বা তাঁর দাদাদের কিছুমাত্র পরিচয় ছিল না। বোধ হয় একটা কারণ এই যে তাঁরা ছিলেন বিদেশী এবং বড়লোক।...স্বর্গীয় নফর ভট্ট ছিলেন সেখানকার সব-জজ। তার পরে কি করিয়া এই পরিবারের সঙ্গে আমাদের ক্রমশঃ জানা-শুনা এবং ঘনিষ্ঠতা হয়, সে-সব কথা আমার ভাল মনে নাই। বোধ হয় এই জন্য যে, ধনী হইলেও ইঁহাদের ধনের উগ্রতা বা দাম্ভিকতা কিছুমাত্র ছিল না। এবং আমি আকৃষ্ট হইয়াছিলাম বোধ হয় এই জন্য বেশী যে, ইঁহাদের গৃহে দাবা-খেলার অতি পরিপাটি আয়োজন ছিল। দাবা-খেলার পরিপাটি আয়োজন অর্থে বুঝিতে হইবে—খেলোয়াড়, চা, পান ও মুহুর্মুহু তামাক।

সম্ভবতঃ এই সময়েই...শ্রীমান্ বিভূতিভূষণ আমাদের সাহিত্য-সভার সভ্য-শ্রেণীভুক্ত হন। আমি ছিলাম সভাপতি,...সপ্তাহে এক দিন করিয়া সভা বসিত এবং অভিভাবক গুরুজনদের চোখ এড়াইয়া কোন একটা নির্জ্জন মাঠের মধ্যেই বসিত। জানা আবশ্যক যে সে সময়ে সে দেশে সাহিত্য-চর্চ্চা একটা গুরুতর অপরাধের মধ্যেই গণ্য ছিল। এই সভায় মাঝে মাঝে...কবিতা পাঠ করা হইত। গিরীন পড়িতে পারিত সবচেয়ে ভাল, সুতরাং এ-ভার তাহার উপরেই ছিল, আমার 'পরে নয়। কবিতার দোষগুণ বিচার হইত

এবং উপযুক্ত বিবেচিত হইলে সাহিত্য-সভার [ হস্তলিখিত ] মাসিক পত্র 'ছায়া'য় প্রকাশিত হইত।...

সাহিত্য-সভার সভ্যগণের মধ্যে সবচেয়ে মেধাবী ছিলেন... বিভূতি। যেমন ছিল তাঁর পড়াশুনা বেশী, তেমনি ছিলেন তিনি ভদ্র এবং বন্ধুবৎসল। সমঝদার সমালোচকও তেমনি।

ভট্ট-পরিবারের সহিত শরৎ চন্দ্রের ঘনিষ্ঠতা ক্রমে ক্রমে বৃদ্ধিপ্রাপ্ত হইল। ১৯০০ সনের কথা। বেকার শরৎ চন্দ্র তখন বিভূতিভূষণ ওরফে "পুঁটু"দের বাড়িতে বসিয়া একাগ্রচিত্তে নানা পুস্তক পাঠ করিয়া ও অজস্র লিখিয়া বেশীর ভাগ সময় কাটাইতেছেন। এইখানেই একদিন কথা-সাহিত্যিক শ্রীসৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়ের সহিত তাঁহার পরিচয় হয়। সৌরীন্দ্রমোহন তাঁহার স্মৃতিকথায় যে-চিত্র অঙ্কিত করিয়াছেন তাহা হইতে অধ্যয়নানুরাগী, তরুণ সাহিত্যস্রষ্টা শরৎ চন্দ্রের মূর্তিটি যেমন সুস্পষ্ট হইয়া উঠে, তেমনি তাঁহার সাহিত্য-জীবনের গোড়ার দিকের কতকগুলি বিশেষ জ্ঞাতব্য গুরুত্বপূর্ণ তথ্যও জানিতে পারা যায়। সৌরীন্দ্রমোহন বলিতেছেন—

১৮৯৯ খৃষ্টাব্দে ৺পূজার ছুটির পর কলকাতার কলেজ থেকে ট্রান্সফার সার্টিফিকেট নিয়ে ভাগলপুরে গেলুম মেসো মহাশয়ের কাছে। সেখানে তেজনারায়ণ জুবিলি কলেজে ভর্তি হলুম। কলেজে শৈশবের বন্ধু পুঁটুর সঙ্গে দেখা—সেও ফার্ষ্ট ইয়ার ক্লাসে পড়ছে।

১৯০০ সাল। জানুয়ারি মাস। কি একটা কারণে কলেজের ছুটি হয়ে গেল সকাল সকাল।...আমরা একটি দল গিয়ে উঠলুম পুঁটুর সঙ্গে তার গৃহে।...

পুঁটু আমায় দিল মোটা লাইন-টানা একখানি খাতা। সে খাতায় ছোট ছোট মুক্তার মতো অক্ষরে লেখা ছিল—'বাগান'। সেই 'বাগান'-খাতার পৃষ্ঠায় 'বোঝা,' 'কাশীনাথ,' 'অনুপমার প্রেম,' 'সুকুমারের বাল্যকথা' প্রভৃতি শরৎচন্দ্রের লেখা কয়েকটি গল্প। মলাটের উপর লেখা ছিল আর্টিষ্টিক ছাঁদে ইংরাজী অক্ষরে লেখকের নাম—St. C. Lara অর্থাৎ St.=শরৎ ; C.=চন্দ্র ; এবং Lara অর্থ, শরৎচন্দ্রের ডাক-নাম 'ন্যাড়া'।* এই ত্রিধারাযোগে St. C. Lara সৃষ্টি। তখনও লেখকের সঙ্গে পরিচয় হয় নি—তাঁকে চোখেও দেখি নি।

এই ঘটনার প্রায় মাসখানেক পরের কথা।

পুঁটুর বোন বুড়ীর ( শ্রীমতী নিরুপমা দেবী ) কি একটি ব্রত-উপলক্ষে পুঁটুদের বাড়িতে হ'ল প্রীতিভোজনের ব্যবস্থা। নিরুপমা আমার ছোট দিদির ( শ্রীমতী অনুরূপা দেবী ) 'গঙ্গাজল' ; দু-জনে খুব ভাব এবং দু-পরিবারে খুব বেশী রকম অন্তরঙ্গতা ছিল। ব্রতের ভোজে আমরা নিমন্ত্রিত হয়ে পুঁটুদের বাড়ী গেলুম। বেলা তখন প্রায় দশটা। পুঁটুর বসবার ঘরে বড় টেবিলের সামনে চেয়ারে বসেছিলেন এক শীর্ণকায় ভদ্রলোক। যেন বহুকাল রোগভোগ করেছেন—এমন মূর্ত্তি! মাথার পাৎলা কেশ অবিন্যস্ত—মুখে অবিন্যস্ত কতকগুলো পাৎলা দাড়ি। ভদ্রলোকের সামনে টেবিলের

* "শৈশবে শরৎচন্দ্রের মাথায় কতকগুলি ফোড়া ও ঘা হইয়া মাথার চুল সব উঠিয়া যায়, এজন্য তাঁহার পিতামহী তাঁহাকে তখন হইতে আদর করিয়া 'ন্যাড়া' বলিয়া ডাকিতেন।" ( শ্রীদ্বিজেন্দ্রনাথ দত্ত মুন্সী, 'আনন্দবাজার পত্রিকা', ১ মাঘ ১৩৪৫ )

উপর বই খোলা—তিনি নিবিষ্টমনে বই পড়ছেন, মাঝে মাঝে মাথার কেশরাশির মধ্যে দু-হাত পরিচালনা ক'রে কি যেন ভাবচেন। আমাদের ছোটর দলে এ ভদ্রলোকটিকে দেখে আপনা হ'তে মনে সম্ভ্রম জাগলো।

আমরা আসন গ্রহণ করলে, পুঁটু ডেকে উঠলো—শরৎদা…

বুঝলুম, ঐ ভদ্রলোকটিই সেই খাতার পাতায় গল্প-লেখক St C. Lara, শরৎচন্দ্র।…

পুঁটু বললে—এই আমার সেই বন্ধু সৌরীন।…

এ কথায় শরৎচন্দ্র আমার পানে তাকালেন।…দু-চার সেকেণ্ড আমার পানে তাকিয়ে শরৎচন্দ্র বললেন—তুমি গল্প লেখো?

সভয়ে আমি বললুম—না।

পুঁটু বললে—ও কবিতা লেখে।

শরৎচন্দ্র আমার পানে চেয়ে রইলেন। সে দৃষ্টি যেন আমাকে বিঁধতে লাগলো। তিনি বললেন—গল্প কেন লেখো না?

আমি বললুম—লিখতে পারি না।

শরৎচন্দ্র বললেন—পদ্য লেখো, আর গল্প লিখতে পারো না! গল্প লেখবার চেষ্টা করো। গল্প কাকে বলে, কিসে গল্প হয়, সে জ্ঞান তোমার আছে। পুঁটুর কাছে তুমি আমার গল্পের যে সমালোচনা করেছ, পুঁটু আমায় বলেছে। সেই সমালোচনা শুনে আমি বলছি—গল্প সম্বন্ধে তোমার idea আছে। তুমি গল্প লেখো।

সহর্ষে সগর্ব্বে আমি বললুম—লিখবো।

সেদিন এই পর্য্যন্ত।…

পুঁটুদের বাড়ী আমাদের যাতায়াত ছিল হামেশা।···এই সময়টায় শরৎচন্দ্র থাকতেন পুঁটুদের বাড়ী।···সকালে, দুপুরে, সন্ধ্যায় যে সময়েই পুঁটুদের বাড়ী যেতুম, দেখ্‌তুম, শরৎচন্দ্র ব'সে আছেন সেই চেয়ারখানিতে। ঐ চেয়ারখানি ছিল তাঁর রিজার্ভ করা। বই পড়তেন—মোটা মোটা ইংরাজী বই। একবার সে বইয়ের পাতায় চোখ বুলিয়েছিলুম—ইংরাজী ফিলজফির বই, বায়লজির বই—এই সব বই পড়তেন।

গল্প লিখতেন অনর্গল। এ যাবৎ পুঁটু আর শ্রীমতী নিরুপমা দেবী এঁরাই ছিলেন পাঠক-পাঠিকা। সে দলে আমিও initiated হলুম।

মনে পড়ে, 'কোরেল' গল্প লিখছিলেন।···লেখবার সময়ে বলতেন—বিলাতী পাত্র-পাত্রী নিয়ে গল্প লিখছি, বড় গল্প। ট্রানশ্লেশন নয়—original...

মারি করেলীর *Mighty Atom* প'ড়ে বললেন,—ঐ গল্পের ছায়ায় একটি গল্প লিখবেন। লিখেছিলেন। গল্পটির নাম—'পাষাণ'।···পাষাণ করুণ রসের প্রস্রবণ। সে পাষাণ আমাদের চোখে জল ঝরিয়েছিল অজস্র!

'কোরেল,' 'পাষাণ' লেখার পরে লিখলেন—বড়দিদি, চন্দ্রনাথ।···

১৯০১ সাল। ফার্ষ্ট আর্টস পাস ক'রে কলকাতাতেই বি. এ. পড়া চললো।···ভাগলপুর থেকে একজামিন দিয়ে ফেরবার সময়ে শরৎচন্দ্রের অনুমতিতে পুঁটুর হাত থেকে শরৎচন্দ্রের গল্পের দুখানি খাতা আমি নিয়ে আসি, ভবানীপুরের বন্ধুদের সে গল্প পড়িয়ে তাক

লাগিয়ে দেবার উদ্দেশ্যে। সে খাতার একখানিতে ছিল, 'বোঝা,' 'সুকুমারের বাল্যকথা,' 'কাশীনাথ,' 'অনুপমার প্রেম' প্রভৃতি গল্প; অপরখানিতে ছিল 'কোরেল,' 'চন্দ্রনাথ,' 'বড়দিদি' প্রভৃতি।... ভাগলপুর থেকে আমি আর একটি সংবাদ নিয়ে এসেছিলুম। পুটু, সুরেন, গিরীন, নিরুপমা দেবী প্রভৃতি শরৎচন্দ্রকে নিয়ে হাতে-লেখা মাসিক পত্রিকা বার করবে—পত্রিকার নাম 'ছায়া'। তার সম্পাদক হবেন আমাদের ভাগলপুরের সতীর্থ-সুহৃদ্ যোগেশ মজুমদার। ( "শরৎ-স্মৃতি" : 'দীপালি,' ১২ ফাল্গুন ১৩৪৪ )

শরৎ চন্দ্র শুধু যে শ্রেষ্ঠ কথা-সাহিত্যিকই ছিলেন তাহা নয়,—সাহিত্য, বিজ্ঞান ইত্যাদির অক্লান্ত পাঠকও বটে। এই পাঠাসক্তির বীজ তরুণ বয়সেই তাঁহার হৃদয়ে উপ্ত হইয়াছিল। তাঁহার বাল্যরচনায় কোন কোন ইংরেজ লেখক ও লেখিকার প্রভাব পরিলক্ষিত হয়। তরুণ বয়সে কি ধরনের বই তিনি পড়িতেন, কোন্ কোন্ ইংরেজ ঔপন্যাসিক তাঁহার প্রিয় ছিলেন, কাহাদের রচনা তিনি গভীর অভিনিবেশ সহকারে পাঠ করিতেন, সৌরীন্দ্রমোহনের স্মৃতিকথা হইতে আমরা তাহার কতকটা আভাস পাই; বিভূতিভূষণের রচনা হইতে এ সকল বিষয়ে আমাদের কৌতূহল অধিকতর নিবৃত্ত হয়। তিনি লিখিতেছেন—

শরৎচন্দ্র সে সময় যে সকল ইংরাজী ঔপন্যাসিকের উপন্যাস পড়িতেন তাহা এখনো আমার মনে আছে। মিসেস হেন্‌রি উড্ এবং মারি করেলীর উপন্যাসের তিনি একজন ভক্ত পাঠক ছিলেন এবং লর্ড লিটনের প্রতিও তাঁহার যে শ্রদ্ধা ছিল তাহারই প্রমাণ

তিনি দিয়া গিয়াছেন লিটনের My Novelএর ধরণে শ্রীকান্তের পর্ব্বের পর পর্ব্ব চালাইয়া।…

বাল্যজীবনে শরৎদাদা যে সমস্ত ঔপন্যাসিকের লেখা বেশী করিয়া পড়িতেন তাহার মধ্যে চার্লস্ ডিকেন্স* বোধ হয় তাঁহার কাছে বেশী আদর পাইয়াছিলেন। অনেক দিন ডিকেন্সের ডেভিড কপারফিল্ড হাতে করিয়া এখানে-সেখানে এ-বাড়ী ও-বাড়ী পর্য্যন্ত করিতে দেখিয়াছি। মিসেস হেন্‌রি উডের ইষ্টলিন্ খানিও প্রায় তদ্রূপ আদরই পাইয়াছিল। কিন্তু শরৎচন্দ্রের শেষ বয়সের লেখার মধ্যে ডিকেন্স বা উডের লেখার তেমন প্রভাব দেখা গিয়াছিল কি না সন্দেহ। বোধ হয় মধ্য বয়সে কলিকাতা রেঙ্গুন প্রভৃতি স্থানে তিনি যে সমস্ত আধুনিক লেখকদের লেখার সহিত পবিচিত হইয়াছিলেন তাহারই ফল তাঁহার লিখিত উপন্যাসে প্রচুর পরিমাণে দিয়া গিয়াছেন। ('ভারতবর্ষ,' চৈত্র ১৩৪৪)

শরৎ চন্দ্রের প্রথম যৌবনে লেখা যে সমস্ত গল্প† রচনা পরবর্তী কালে প্রকাশিত হইয়াছে সেগুলিতেও তাঁহার প্রতিভার স্পর্শ রহিয়াছে।

* পরিণত বয়সেও তিনি ডিকেন্সের ভক্ত ছিলেন।—'ব্রহ্ম-প্রবাসে শরৎচন্দ্র,' পৃ. ৬৬-৬৭ দ্রষ্টব্য।

† ১৬-১৭ হইতে ২৪-২৫ বৎসরের মধ্যে লেখা শরৎ চন্দ্রের কয়েকটি প্রাথমিক রচনা:—(১) 'অভিমান' (হেন্‌রি উডের 'ইষ্টলিনে'র ছায়াবলম্বনে)। (২) 'বাসা' বা 'কাকবাসা' (উপন্যাস)। (৩) 'বাগান' তিন খণ্ডে সমাপ্ত: ১ম খণ্ড—বোঝা, কাশীনাথ, অনুপমার প্রেম; ২য় খণ্ড—'কোরেল গ্রাম' (পরে 'ছবি'), 'শিশু' (পরে 'বড়দিদি') ও 'চন্দ্রনাথ'; ৩য় খণ্ড—'হরিচরণ', 'দেবদাস' ও 'বাল্যস্মৃতি'। (৪) 'পাষাণ' (মারি করেলীর *Mighty Atom* অবলম্বনে)। (৫) 'ব্রহ্মদৈত্য' (উপন্যাস), ও (৬) 'শুভদা' (এই অসম্পূর্ণ রচনা পরবর্তী কালে শরৎ চন্দ্র সম্পূর্ণ করেন)। এই সকল প্রাথমিক রচনার মধ্যে 'বাগান' ও 'শুভদা' মুদ্রিত হইয়াছে।

এই গদ্য শুধু যে সহজ ও সাবলীল তাহা নহে, তাহার মধ্যে একটা গতিবেগ এবং ছন্দও আছে; স্থানে স্থানে কবি-দৃষ্টিরও পরিচয় পাওয়া যায়। কথা-সাহিত্যিক শরৎ চন্দ্র যে সাহিত্য-জীবনের উষাকালে কাব্য-সরস্বতীরও আরাধনা করিয়াছিলেন তাহাও জানিতে পারা যায় বাংলা-সাহিত্যে সুপরিচিতা নিরুপমা দেবীর স্মৃতিকথায়; তিনি লিখিয়াছেন—

> শরৎ দাদা কবিতা লিখিতে পারিতেন শুনিয়াছিলাম, কিন্তু অমিত্রাক্ষরে ছোট্ট একটি 'গাথা' ছাড়া আর কিছু কখনো দেখি নাই। সেটির নাম মনে নাই কিন্তু ছাড়া ছাড়া ভাবে কয়েকটি লাইন মাত্র তাহার মনে আছে। প্রথম লাইনটি—'ফুলবনে লেগেছে আগুন'। সুপ্রভা আর ইন্দিরা নামে দুইটি নায়িকার (নায়কের নাম মনে নাই) মনোভাব বিশ্লেষণ, পরে যথারীতি একজনের (সুপ্রভার) বিষপানে মৃত্যু এবং সেই পরাজয়েই তাহার জয়ের পতাকা উড্ডীন হওয়া ইত্যাদি—ইহাই 'গাথা'র বিষয় হইলেও বর্ণনায় অনেকখানি ক্ষমতারই প্রকাশ ছিল। ('ভারতবর্ষ,' চৈত্র ১৩৪৪, পৃ. ৫৯৬)*

যেমন জীবনে তেমনি সাহিত্যেও শরৎ চন্দ্র ছেলেবেলা হইতেই গতানুগতিক পথ ধরিয়া চলেন নাই; তরুণ বয়সেই নূতন পথে তাঁহার যাত্রা, তিনি পথিকৃৎ। তাঁহার আদর্শ বাল্যকালের সাহিত্য-সঙ্গীদেরও অনুপ্রাণিত করিয়াছিল। অল্পবয়স হইতেই শরৎ চন্দ্র ছিলেন নির্ভীক,

---

* 'ব্রহ্ম-প্রবাসে শরৎচন্দ্র' পুস্তকে (পৃ. ৮৪) শরৎ চন্দ্রের এই উক্তিটি প্রণিধানযোগ্য :— "দেখ, কবিতা টবিতা এককালে বাই আমারও ছিল। আমি গাথা লিখ্‌তে জানতাম।"

স্বাধীনচেতা। তাঁহার বিদ্রোহী মন কোন বন্ধন স্বীকার করিতে চাহিত না। সাহিত্যে তিনি নির্ভীকভাবে নিজের অভিজ্ঞতা ও সত্যোপলব্ধিকে প্রকাশ করিয়া গিয়াছেন, গোড়া হইতেই তাঁহার রচনায় যুক্তিহীন সমাজ-বিধানের বিরুদ্ধে বিদ্রোহের সুর ধ্বনিত হইয়াছে। এই নিয়মের অনুশাসন অগ্রাহ্য করিবার প্রবণতা এবং বেপরোয়া ভাব ছিল বাল্যকাল হইতেই তাঁহার লক্ষণীয় বৈশিষ্ট্য। এ বিষয়ে বিভূতিভূষণের নিম্নোক্ত কথাগুলি প্রণিধানযোগ্য—

আমাদের খঞ্জরপুরের বাড়ীর পাশেই একটা মসজিদ ছিল এবং হয়তো এখনও আছে। তাহার মধ্যে কতকগুলা কবর আছে। আমরা হিন্দুর ঘরের ভীরু ছেলে, কিন্তু এই পরম সাহসিকটির সঙ্গগুণে 'মামদো' ভূতই বল—আর ব্রহ্মদৈত্যই বল—সকল ভয়কেই তুচ্ছ করিতে শিখিয়াছিলাম। কত গভীর অমাবস্যার অন্ধকার রাত্রি এই কবরস্থানের মধ্যেই কাটিয়া গিয়াছে। শরৎদার বাঁশি চলিতেছে—না হয় হারমোনিয়ম সহ গান চলিতেছে এবং আমরা ২।৪ জন বসিয়া তন্ময় হইয়া শুনিতেছি। কখনো বা গভীর অন্ধকার রাত্রে গুরুজনের রক্তনয়ন এবং দাদাদের চপেটাঘাত উপেক্ষা করিয়া গঙ্গার চড়ায় ঘুরিয়া বেড়াইয়াছি কিম্বা থিয়েটারের রিহার্সাল-কক্ষে বাঁশ মাথায় দিয়া সতরঞ্চিতে পড়িয়া রাত্রি কাটাইয়াছি। বাল্যকাল হইতে তিনি ভয় কাহাকেও করিতেন না এবং কোনো ন্যায়-অন্যায়ের বাধাও তাঁহাকে ঠেকাইয়া রাখিতে পারিত না। বহু দিনের বহু কার্যে তিনি ইহা দেখাইয়াছিলেন এবং সেই জন্যই বোধ হয় তাঁহার পরবর্তী জীবনে তাঁহার

নিজ প্রকৃত জীবনের এবং সৃষ্ট জীবনের মধ্যেও সেই একান্ত নির্ভীকতা পরিস্ফুট হইয়াছিল। আমাদের মত অনেক ভীরু যেখানে গিয়া থামিতে বাধ্য হইয়াছে তিনি সেখানে থামেন নাই।

রবীন্দ্রনাথের প্রতি শরৎ চন্দ্রের গভীর শ্রদ্ধার কথা সুবিদিত। তিনি তাঁহাকে অন্তরে গুরুর আসনে প্রতিষ্ঠিত করিয়াছিলেন। তিনি বলিতেন যে, এক মাত্র বেদব্যাস ছাড়া এত বড় কবি আর আমাদের দেশে জন্মান নাই। ছেলেবেলায় বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথের রচনার সহিত কি করিয়া তাঁহার পরিচয় হয়, সেই প্রসঙ্গে শরৎ চন্দ্র বলিয়াছেন—

ছেলেবেলার কথা মনে আছে, পাড়াগাঁয়ে মাছ ধ'রে, ডোঙ্গা ঠেলে, নৌকা বেয়ে দিন কাটে, বৈচিত্র্যের লোভে মাঝে মাঝে যাত্রার দলে সাগরেদি করি, তার আনন্দ ও আরাম যখন পরিপূর্ণ হয়ে ওঠে তখন গামছা-কাঁধে নিরুদ্দেশ-যাত্রায় বা'র হই, ঠিক বিশ্বকবির কাব্যের নিরুদ্দেশ-যাত্রা নয়, একটু আলাদা। সেটা শেষ হ'লে আবার একদিন ক্ষতবিক্ষত পায়ে নির্জ্জীব দেহে ঘরে ফিরে আসি। আদর অভ্যর্থনার পালা শেষ হ'লে অভিভাবকেরা পুনরায় বিদ্যালয়ে চালান ক'রে দেন। সেখানে আর এক দফা সম্বর্দ্ধনা লাভের পর আবার বোধোদয়, পদ্যপাঠে মনোনিবেশ করি। আবার একদিন প্রতিজ্ঞা ভুলি, আবার দুষ্ট সরস্বতী কাঁধে চাপে, আবার সাগরেদি সুরু করি, আবার নিরুদ্দেশ যাত্রা, আবার ফিরে আসা, আবার তেমনি তাদের আপ্যায়ন

সম্বর্দ্ধনার ঘটা—এমনি ক'রে বোধোদয়, পদ্যপাঠ ও বাল্যজীবনের এক অধ্যায় সমাপ্ত হ'ল।

এলাম শহরে, একমাত্র বোধোদয়ের নজিরে গুরুজনেরা ভর্তি ক'রে দিলেন ছাত্রবৃত্তি ক্লাসে। তার পাঠ্য—সীতার বনবাস, চারুপাঠ, সদ্ভাবশতক ও মস্ত মোটা ব্যাকরণ। এ শুধু প'ড়ে যাওয়া নয়, মাসিকে সাপ্তাহিকে সমালোচনা লেখা নয়, এ পণ্ডিতের কাছে মুখোমুখি দাঁড়িয়ে প্রতিদিন পরীক্ষা দেওয়া। সুতরাং অসঙ্কোচে বলা চলে যে, সাহিত্যের সঙ্গে আমার প্রথম পরিচয় ঘটলো চোখের জলে। তার পরে বহু দুঃখে আর একদিন সে মিয়াদও কাটলো। তখন ধারণাও ছিল না যে, মানুষকে দুঃখ দেওয়া ছাড়া সাহিত্যের আর কোন উদ্দেশ্য আছে।

যে পরিবারে আমি মানুষ, সেখানে কাব্য উপন্যাস দুর্নীতির নামান্তর, সঙ্গীত অস্পৃশ্য; সেখানে সবাই চায় পাস করতে এবং উকীল হ'তে; এরই মাঝখানে আমার দিন কেটে চলে। কিন্তু হঠাৎ একদিন এর মাঝেও বিপর্য্যয় ঘটলো। আমার এক আত্মীয় [ মাতুল লালমোহন গঙ্গোপাধ্যায় ] তখন বিদেশে থেকে কলেজে পড়তেন, তিনি এলেন বাড়ী। তাঁর ছিল সঙ্গীতে অনুরাগ; কাব্যে আসক্তি; বাড়ীর মেয়েদের জড় ক'রে তিনি একদিন প'ড়ে শুনালেন রবীন্দ্রনাথের 'প্রকৃতির প্রতিশোধ'। কে কতটা বুঝলে জানি নে, কিন্তু যিনি পড়ছিলেন তাঁর সঙ্গে আমার চোখেও জল এলো। কিন্তু পাছে দুর্ব্বলতা প্রকাশ পায়, এই লজ্জায় তাড়াতাড়ি বাইরে চলে এলাম। কিন্তু কাব্যের সঙ্গে দ্বিতীয় বার পরিচয়

ঘটলো, এবং বেশ মনে পড়ে এইবারে পেলাম তার প্রথম সত্য পরিচয়। এর পরে এ-বাড়ীর উকীল হবার কঠোর নিয়ম-সংযম আর ধাতে সইল না; আবার ফিরতে হ'ল আমাদের সেই পুরণো পল্লীভবনে। কিন্তু এবার আর বোধোদয় নয়, বাবার ভাঙা দেরাজ থেকে খুঁজে বের করলাম 'হরিদাসের গুপ্তকথা' আর বেরোলো 'ভবানী পাঠক'। গুরুজনদের দোষ দিতে পারি নে, স্কুলের পাঠ্য তো নয়, ওগুলো বদ্‌ছেলের অপাঠ্য পুস্তক। তাই পড়বার ঠাঁই ক'রে নিতে হ'ল আমাকে বাড়ীর গোয়ালঘরে। সেখানে আমি পড়ি, তারা শোনে। এখন আর পড়ি নে, লিখি। সেগুলো কারা পড়ে জানি নে। একই স্কুলে বেশী দিন পড়লে বিদ্যা হয় না, মাষ্টার মশাই স্নেহবশে একদিন এই ইঙ্গিতটুকু দিলেন। অতএব আবার ফিরতে হ'ল শহরে। বলা ভাল, এর পরে আর স্কুল বদলাবার প্রয়োজন হয় নি। এইবার খবর পেলাম বঙ্কিমচন্দ্রের গ্রন্থাবলীর। উপন্যাস-সাহিত্যে এর পরেও যে কিছু আছে তখন ভাবতেও পারতাম না, প'ড়ে প'ড়ে বইগুলো যেন মুখস্থ হয়ে গেল। বোধ হয় এ আমার একটা দোষ। অন্ধ অনুকরণের চেষ্টা না করেছি যে নয়, লেখার দিক্ দিয়ে সেগুলো একেবারে ব্যর্থ হয়েছে; কিন্তু চেষ্টার দিক্ দিয়ে তার সঞ্চয় মনের মধ্যে আজও অনুভব করি।

তার পরে এল বঙ্গদর্শনের নব পর্য্যায়ের যুগ, রবীন্দ্রনাথের 'চোখের বালি' তখন ধারাবাহিক প্রকাশিত হচ্ছে। ভাষা ও প্রকাশভঙ্গীর একটা নূতন আলো এসে যেন চোখে পড়ল। সে

দিনের সে গভীর ও সুতীক্ষ্ণ আনন্দের স্মৃতি আমি কোনদিন ভুলব না। কোন কিছু যে এমন ক'রে বলা যায়, অপরের কল্পনার ছবিতে নিজের মনটাকে যে পাঠক এমন চোখ দিয়ে দেখতে পায়, এর পূর্ব্বে কখন স্বপ্নেও ভাবি নি। এত দিনে শুধু কেবল সাহিত্যের নয়, নিজেরও যেন একটা পরিচয় পেলাম। অনেক পড়লেই যে তবে অনেক পাওয়া যায়, এ কথা সত্য নয়। ওই তো খানকয়েক পাতা, তার মধ্য দিয়ে যিনি এত বড় সম্পদ্ সেদিন আমাদের হাতে পৌঁছে দিলেন, তাঁকে কৃতজ্ঞতা জানাবার ভাষা পাওয়া যাবে কোথায়? ('জয়ন্তী-উৎসর্গ')

## অন্নসংস্থানের চেষ্টায়

পত্নীবিয়োগের পর মতিলাল শ্বশুরালয় ত্যাগ করিয়া পুত্রকন্যা সহ ভাগলপুরের খঞ্জরপুর মহল্লায় বাস করিতেন। দেনার দায়ে তিনি দেবানন্দপুরের বসতবাটীখানিও ২২৫৲ টাকা মূল্যে কনিষ্ঠ মাতুল অঘোরনাথ বন্দ্যোপাধ্যায়কে বিক্রয় করিয়া ফেলিয়াছিলেন (৯ই নবেম্বর ১৮৯৬)।* এই সময়ে পরিবারে অর্থকষ্ট উপস্থিত হওয়ায় শরৎ চন্দ্রের পক্ষে বেশীদিন বেকার বসিয়া থাকা সম্ভবপর হইল না, অগত্যা তাঁহাকে অর্থোপার্জনে মন দিতে হইল। গোড্ডায় রাজ-বনেলী এস্টেটে তাঁহার একটি চাকুরিও জুটিয়া গেল। তিনি প্রসঙ্গক্রমে একবার শ্রীহরেকৃষ্ণ মুখোপাধ্যায়কে বলিয়াছিলেন—

* "দেবানন্দপুরে শরৎচন্দ্র"—শ্রীদ্বিজেন্দ্রনাথ দত্ত মুন্সী: 'ভারতবর্ষ', চৈত্র ১৩৪৪।

আমি কিছু দিন বনেলী ষ্টেটে কাজ করি। সাঁওতাল পরগণায় তখন সেটেলমেণ্টের কাজ চল্‌চে। ষ্টেটের তরফ থেকে একজন বড় কর্ম্মচারী সেই কাজে ষ্টেটের স্বার্থ দেখবার জন্য নিযুক্ত হন,' তাঁর সহকারীদের মধ্যে আমিও একজন ছিলেম।* ডাঙ্গার মাঝে তাঁবুতে থাকতে হতো। কখনো কখনো রাজকুমার সেখানে আসতেন। সেটেলমেণ্টের বড় বড় অফিসারদের তাঁবুতে নেমন্তন্ন ক'রে নাচগানের মজলিস দিতেন। সেই সময় আমরা কয়েকজন মিলে বক্রেশ্বর বেড়াতে যাই। বক্রেশ্বরের শ্মশানটা আমার বড় ভাল লেগেছিল। শিবের মন্দিরের দিকটাও খুব নির্জ্জন। ( 'ভারতবর্ষ', চৈত্র ১৩৪৪, পৃ. ৬০৫ )

অস্থিরমতি শরৎ চন্দ্রের মন বেশীদিন চাকুরিতে বসিল না ; চাকুরি ছাড়িয়া পুনরায় তিনি পড়াশুনা ও রচনা-চর্চায় মন দিলেন। তাহার পর ১৯০১ সনের শেষার্দ্ধে তিনি একদিন কাহাকেও কিছু না বলিয়া হঠাৎ নিরুদ্দিষ্ট হইলেন। শরৎ চন্দ্র ছিলেন অত্যন্ত অভিমানী প্রকৃতির। অভিমান-ভরেই যে তিনি গৃহত্যাগ করিয়াছিলেন, তাঁহার একখানি পত্রে তাহার আভাস পাওয়া যায় ; তিনি বন্ধু প্রমথনাথকে

* 'চরিত্রহীন' উপন্যাসে সাঁওতাল পরগনার বিবরণ দ্রষ্টব্য।

† "শ্রাবণ ১৩০৮" ( জুলাই ১৯০১ ) তারিখযুক্ত শরৎ চন্দ্রের একটি রচনা—"ক্ষুদ্রের গৌরব" (দ্র° 'শরৎচন্দ্রের রচনাবলী,' পৃ. ৩৬২-৯ ) সাহিত্য-সভার হস্তলিখিত পত্রিকা 'ছায়া'র স্থান পাইয়াছিল। সুতরাং এই তারিখের পূর্ব্বে তিনি ভাগলপুর ত্যাগ করেন নাই, ইহা মনে করা সঙ্গত হইবে।

লিখিতেছেন—"আমার অভিমান বড় কম নয়। কিছু কম হ'লে আর এমন নির্ব্বাসনে এত অজ্ঞাতবাসে থাকৃতে পারতাম না।" ( রেঙ্গুন, ১৭-৪-১৯১৩ )

সন্ন্যাসী-বেশে* বিভিন্ন স্থানে ঘুরিয়া বেড়াইবার পর শরৎ চন্দ্র শেষে একটি নাগা-সন্ন্যাসী দলে ভিড়িয়া মজঃফরপুরে আসিয়া উপস্থিত হন ( ইং ১৯০২ ? )। এখানে তিনি আত্মপরিচয় গোপন করিয়া ধর্মশালায় আশ্রয় লইয়াছিলেন। কিন্তু তাঁহার প্রকৃত পরিচয় প্রকাশ পাইতে বিলম্ব হয় নাই।† তাঁহার মজঃফরপুরে আগমন ও অবস্থান সম্বন্ধে শ্রীঅনুরূপা দেবী লিখিয়াছেন—

> মজঃফরপুরে আমার সম্পর্কিত একটি দেবর ছিলেন। গান বাজনায় তাঁর খুব সখ ছিল। তিনি একদিন আসিয়া বলেন, 'একটি

---

* শ্রীকান্ত,' ১ম পর্ব দ্রষ্টব্য।

† মজঃফরপুরে সন্ন্যাসিবেশী শরৎ চন্দ্র নিজের আসল পরিচয় লুকাইবার উদ্দেশ্যে মুখে অনর্গল হিন্দী বলিলেও প্রকৃতপক্ষে তিনি যে একজন বাঙালী, ইহা কি করিয়া ধরা পড়ে, সে সম্বন্ধে "প্রমথনাথ ভট্টাচার্য্য বসেছিলেন" এই নজিরে একটি গল্প শ্রীনরেন্দ্র দেব-লিখিত শরৎ-জীবনীতে স্থান পাইয়াছে। গল্পটির শেষে আছে—"প্রমথনাথ ভট্টাচার্য্যের সঙ্গে এই ভাবে তাঁর প্রথম পবিচয় হয়, সে পরিচয় পরে প্রগাঢ় বন্ধুত্বে পরিণত হয়েছিল।" এই গল্প আমি দুইটি কারণে সত্য বলিয়া মনে করি না। প্রথমতঃ, ইহা যে-সময়ের ঘটনা, প্রমথনাথ তখন কলিকাতায় অবস্থান করিতেন,—মজঃফরপুরে ছিলেন না। দ্বিতীয়তঃ, তর্কের খাতিরে যদিও বা ধরিয়া লওয়া যায় তিনি কোন কারণে তখন মজঃফরপুরে ছিলেন, তাহা হইলেও এই ব্যাপারেই শরৎ চন্দ্রের সহিত তাঁহার "প্রথম পরিচয়" এই সিদ্ধান্তে কিছুতেই পৌঁছানো যাইতে পারে না। এই ঘটনার বহু পূর্ব হইতেই—১৩০০ সাল ( ইং ১৮৯৩-৯৪ ) হইতে তিনি যে শরৎ চন্দ্রের সহিত সখ্যসূত্রে আবদ্ধ. শরৎ চন্দ্রের একখানি পত্রই তাহার প্রমাণ—পত্রাবলী দ্রষ্টব্য।

বাঙালী ছেলে অনেক রাত্রে ধর্ম্মশালার ছাদে বসিয়া গান গায়, বেশ গায়, অবশ্য পরিচয় নিতে যাওয়ায় নিজেকে বেহারী বলেই পরিচয় দিলেন; কিন্তু তা নয়, লোকটি বাঙালীই। একদিন নিয়ে আসবো তাকে? গান শুনবে? তার খাওয়া-দাওয়ার বড় কষ্ট হচ্ছে—তোমার এখানে রাখতে পারলে ভাল হয়।'

বাড়ীতে সন্ধ্যাবেলা এক-এক দিন ভাল কোন গায়ক পাওয়া গেলে গান বাজনার আসর বসিত। নিশানাথ শরৎবাবুকে লইয়া আসে, ইহার পর মাস দুই শরৎবাবু আমাদের বাড়ীর অতিথিরূপে এইখানেই ছিলেন। কি জন্য তিনি গৃহত্যাগ করিয়া আসিয়াছিলেন বলিতে পারি না; কিন্তু তখন তাঁর অবস্থা একেবারে নিঃস্বের মতই ছিল।···শ্রীযুক্ত শিখরনাথ বাবু এবং তাঁহার বন্ধুবর্গ তাঁহার সহিত কথাবার্ত্তায় বিশেষ তৃপ্তিবোধ করিতেন।

শরৎবাবুর মধ্যে কতকগুলি বিশেষ গুণ ছিল।···অসহায় রোগীর পরিচর্য্যা, মৃতের সৎকার এমনই সব কঠিন কার্য্যের মধ্যে তিনি একান্তভাবে আত্মনিয়োগ করিতে পারিতেন। এই সব কারণে মজঃফরপুরে শরৎবাবু শীঘ্রই একটা স্থান করিতে পারিয়াছিলেন। শ্রীযুক্ত শিখরবাবুর বাড়ী থাকিতে থাকিতে মজঃফরপুরের একজন জমিদার মহাদেব সাহুর সহিত শরৎচন্দ্রের পরিচয় ঘটে। কিছু দিন পরে শরৎচন্দ্র তাঁহার নিকট চলিয়া যান। এই মহাদেব সাহুই যে 'শ্রীকান্তে'র কুমার সাহেব তাহাতে সন্দেহ নাই।

গায়ক ও বাদক হিসাবে শরৎ চন্দ্র মহাদেব সাহুর সুনজরে পড়িয়াছিলেন। আমন্ত্রিত হইয়া তিনি কিছুদিন এই জমিদারের সাহচর্যে কাটান। এখানে তিনি 'ব্রহ্মদৈত্য' নামে একখানি উপন্যাস রচনা করিয়াছিলেন। এই সময়ে হঠাৎ পিতার মৃত্যু-সংবাদ পাইয়া তাঁহাকে ভাগলপুরে ছুটিতে হয়। উপন্যাসের পাণ্ডুলিপি সাহুর নিকটেই পড়িয়া থাকে; পরে আর উহা পাওয়া যায় নাই।

১৯০২ সনের মাঝামাঝি মতিলালের মৃত্যু হয়। শরৎ চন্দ্র ভাগলপুরে পৌঁছিয়া অতি কষ্টে পিতার শ্রাদ্ধাদি সম্পন্ন করিলেন। মতিলাল এমন কিছু রাখিয়া যান নাই যাহাতে অল্প কালের জন্যও গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা হইতে পারে। এই আকস্মিক বিপৎপাতে শরৎ চন্দ্র যেন অকূল সমুদ্রে পড়িলেন এবং ইহা হইতে ত্রাণ পাইবার উদ্দেশ্যে রিক্তহস্তে হাইকোর্টের উকিল—"বোম্ মামা" লালমোহন গঙ্গোপাধ্যায়ের কলিকাতা, ভবানী-পুরের বাসায় আসিয়া উপস্থিত হন। উপেন্দ্রনাথও তখন অগ্রজের নিকট অবস্থান করিতেছেন। অনেক দিন পরে আবার শরৎ চন্দ্রকে পাইয়া উভয়েই দুঃখের মধ্যেও আনন্দিত হইয়াছিলেন। "বোম্ মামা" বেকার ভাগিনেয়কে কিছু কিছু উপার্জনেরও সুযোগ করিয়া দিলেন। উপেন্দ্রনাথ লিখিয়াছেন—

> একজন প্রাপ্তবয়স্ক মানুষের এমন অনেক কিছু খরচপত্র থাকে যা প্রতি ক্ষেপে অভিভাবকের নিকট চেয়ে নিতে কুণ্ঠা বোধ হয়। এই অসুবিধা থেকে মুক্তিলাভের জন্য শরৎচন্দ্র হিন্দী অনুবাদকার্য্য আরম্ভ ক'রে যৎকিঞ্চিৎ উপার্জ্জন করতে আরম্ভ করেন। হাইকোর্টের Paper Book তৈয়ারী করার ব্যাপারে দাদার

অধীনে অনেককেই অনেক কাজ করতে হ'ত। যিনি যে কাজ করতেন তিনি সে কাজের পারিশ্রমিক পেতেন, শরৎচন্দ্রও পেতেন। কিন্তু আইন-আদালতের ভাষার সহিত পরিচয়ের স্বল্পতা হেতু এই কার্য্য বেশী দিন চালানো তাঁর পক্ষে সম্ভব হয় নি। ( "শরৎ-চন্দ্রের মাতুলালয়" : 'শরৎ স্মরণিকা', ইং ১৯৪৯ )

এই ভাবে কলিকাতায় শরৎ চন্দ্রের ছয়-সাত মাস কাটিল।

তাহার পর একদিন বাড়ির কর্তাদের অজ্ঞাতসারে তিনি ভাগ্যান্বেষণে রেঙ্গুন যাত্রা করিলেন (জানুয়ারি ১৯০৩)। উপেন্দ্রনাথ গোপনে তাঁহাকে জাহাজে তুলিয়া দিয়া আসেন।

## ব্রহ্মপ্রবাস

উপেন্দ্রনাথ শরৎ চন্দ্রের আত্মীয় ও বিশ্বস্ত বন্ধু ; এক গৃহে একই সংসারে অনেক দিন একত্রে কাটাইয়াছেন। শরৎ চন্দ্র তাঁহারই সহিত পরামর্শ করিয়া একদিন বাড়ির কর্তাদের অজ্ঞাতসারে ভাগ্যান্বেষণে রেঙ্গুন যাত্রা করিলেন ( জানুয়ারি ১৯০৩ )। উপেন্দ্রনাথ গোপনে তাঁহাকে জাহাজে তুলিয়া দিয়া আসেন ; যাইবার সময় কপর্দকহীন শরৎ চন্দ্র তাঁহার নিকট হইতে চল্লিশটি টাকা কর্জ লইতে বাধ্য হইয়াছিলেন।

নিঃসম্বল অবস্থায় শরৎ চন্দ্র রেঙ্গুনে তাঁহার মাসীমা—উপেন্দ্রনাথের সহোদরা ভগ্নী অন্নপূর্ণা দেবীর বাড়িতে ( ৫৬ ও ৫৬।এ লিউইস স্ট্রীট ) গিয়া উঠিলেন। তাঁহার মেসোমশাই অঘোরনাথ চট্টোপাধ্যায় তখন

রেঙ্গুনের একজন নামজাদা উকিল। তিনি শরৎ চন্দ্রকে সাদরে আশ্রয় দিলেন এবং গৃহশিক্ষক রাখিয়া তাঁহাকে বর্মী ভাষা শিখাইতে লাগিলেন; দুই-তিন মাস পরে বর্মা-রেলওয়ের এজেণ্ট জন্ সাহেবকে অনুরোধ করিয়া তাঁহার আপিসে পঁচাত্তর-আশী টাকার একটি চাকরিও সংগ্রহ করিয়া দিলেন। অঘোরনাথের আন্তরিক ইচ্ছা ছিল, অদূর-ভবিষ্যতে শরৎ চন্দ্রকে ওকালতি-কার্যে বহাল করিবেন। কিন্তু শেষ পর্যন্ত তাঁহার সে ইচ্ছা পূর্ণ হয় নাই; ১৯০৫ সনের ৩০এ জানুয়ারি নিউমোনিয়ায় ভুগিয়া তাঁহার মৃত্যু হয়। মৃত্যুকালে পত্নী অন্নপূর্ণা দেবী নিকটে ছিলেন না; কন্যার বিবাহের বন্দোবস্তের জন্য তিনি তখন কলিকাতায়। স্বামীর মৃত্যুর দেড় মাস পরে তিনি রেঙ্গুনে ফিরিয়া আসেন। শরৎ চন্দ্র তাহার অল্পদিন আগেই সে বাড়ী ত্যাগ করিয়া গিয়াছেন। অঘোরনাথের পীড়ার সময় তিনি যে ঘোর পানাসক্ত হইয়া উঠিয়াছিলেন, সে সংবাদ কলিকাতায় তাঁহার মাসীমার গোচরে আসিয়াছিল।

মেসোমশাইয়ের মৃত্যুর তিন-চারি মাস পরে শরৎ চন্দ্র সাহেবের সহিত ঝগড়া করিয়া এজেণ্ট আপিসের চাকুরিতে ইস্তফা দিয়াছিলেন। তিনি অতঃপর অন্নসংস্থান ব্যপদেশে রেঙ্গুন ছাড়িয়া 'লোয়ার'-ব্রহ্মে গমন করেন। সেখানে পিগুতে পি. ডবলিউ. ডি.র হিসাব-বিভাগে ডেপুটি এগজামিনার-অব-অ্যাকাউণ্টস এম. কে. মিত্রের সুপারিশে সত্তর-আশী টাকার একটি চাকুরি জুটিল (ইং ১৯০৫); তাঁহার উপরিওয়ালা কলিকাতার সুপ্রসিদ্ধ সি. কে. সরকার, তৎকালে অ্যাসিস্টাণ্ট এঞ্জিনিয়ার পি. ডবলিউ. ডি.। কিন্তু দুই-তিন মাসের

অধিক কাল শরৎ চন্দ্র এই পদে স্থায়ী হইতে পারেন নাই; তিনি তখন উচ্ছৃঙ্খল জীবন যাপন করিতেছেন, শনি হইতে মঙ্গলবার তাঁহাকে বড়-একটা আপিসে পাওয়া যাইত না।

শরৎ চন্দ্র আবার রেঙ্গুনে ফিরিয়া আসিলেন। এবার তিনি রেলওয়ে হিসাব-বিভাগের এগজামিনার গঙ্গারাম কাউলার সাহায্যে তাঁহার অধীনে কেরানীর পদলাভ করেন; দুই-তিন মাসের পর এ চাকরিও তাঁহাকে ছাড়িতে হইল।

অতঃপর শরৎ চন্দ্র উক্ত মিত্র (ঝামাপুকুর-নিবাসী উকিল রামচন্দ্র মিত্রের পুত্র) মহাশয়ের বাড়িতে কিছুদিন আশ্রয় গ্রহণ করেন। মণীন্দ্রবাবু পূর্ব হইতেই শরৎ চন্দ্রকে জানিতেন, বিশেষ করিয়া তাঁহার সুকণ্ঠের অনুরাগী ছিলেন। তাঁহারই সহায়তায় শরৎ চন্দ্র শেষে ডেপুটি অ্যাকাউণ্টেণ্ট জেনারেলের আপিসে পাব্লিক ওয়ার্কস্ অ্যাকাউণ্টস্-বিভাগে প্রবেশ করিতে পারিয়াছিলেন।

শরৎ চন্দ্র ব্রহ্মদেশে দীর্ঘ বারো-তেরো বৎসর কাটাইয়াছিলেন।* মাঝে মাঝে ছুটি লইয়া অল্প দিনের জন্য কলিকাতায় আসিয়াছেন। শিকারী, সঙ্গীতজ্ঞ ও বিলিয়ার্ড খেলায় ওস্তাদ বলিয়া রেঙ্গুনে তাঁহার নামডাক ছিল। কিন্তু প্রবাসে কেবলমাত্র আমোদ-প্রমোদেই তাঁহার অবসরকাল অতিবাহিত হয় নাই; গভীর অধ্যয়নেও তিনি সময়ের

* শরৎ চন্দ্রের প্রবাস-জীবন সম্বন্ধে অনেক কথা যোগেন্দ্রনাথ সরকারের 'ব্রহ্ম-প্রবাসে শরৎচন্দ্র' (১৩৩৩-৩৪ সালের 'বাঁশরী' হইতে পুনর্মুদ্রিত, অগ্রহায়ণ ১৩৪৭) ও গিরীন্দ্রনাথ সরকারের 'ব্রহ্মদেশে শরৎচন্দ্র' (জানুয়ারি ১৯৩৯) পুস্তকে মিলিবে। উভয়েই ব্রহ্মপ্রবাসে শরৎ চন্দ্রের বিশিষ্ট বন্ধু ছিলেন।

সদ্ব্যবহার করিয়াছিলেন। এই সময়ে তিনি অন্তরঙ্গ বন্ধু প্রমথনাথ ভট্টাচার্যকে একখানি পত্রে লেখেন—

D. A. G.'s Office, Rangoon,
22. 3. 12.

প্রমথ,...আমার সম্বন্ধে কিছু জানিতে চাহিয়াছ। তাহা সংক্ষেপে কতকটা এইরূপ—

( ১ ) সহরের বাহিরে একখানা ছোটো বাড়িতে মাঠের মধ্যে এবং নদীর ধারে থাকি।

( ২ ) চাকরি করি। ৯০৲ টাকা মাহিনা পাই এবং ১০৲ টাকা allowance পাই। একটা ছোটো দোকানও আছে। দিনগত পাপক্ষয়, কোনো মতে কুলাইয়া যায় এই মাত্র। সম্বল কিছুই নাই।...

( ৪ ) পড়িয়াছি বিস্তর। প্রায় কিছুই লিখি নাই। গত দশ বৎসর Physiology, Biology & Psychology এবং কতক History পড়িয়াছি। শাস্ত্রও কতক পড়িয়াছি।

( ৫ ) [ "৫ই ফেব্রুয়ারি রাতে" ] আগুনে পুড়িয়াছে আমার সমস্তই। লাইব্রেরী এবং 'চরিত্রহীন' উপন্যাসের manuscript —'নারীর ইতিহাস' প্রায় ৪০০।৫০০ পাতা লিখিয়াছিলাম, তাও গেছে...'চরিত্রহীন' ৫০০ পাতায় প্রায় শেষ হইয়াছিল। সবই গেল।...

আমাদের আগেকার 'সাহিত্য-সভা'র একটি মাত্র সভ্য 'নিরুপমা দেবী'ই সাহিত্যের চর্চ্চা রাখিয়াছেন—আর সকলেই ছাড়িয়াছে—এই না ?

...আর একটা সম্বাদ তোমাকে দিতে বাকী আছে। বছর তিনেক আগে যখন Heart diseaseএর প্রথম লক্ষণ প্রকাশ পায় তখন আমি পড়া ছাড়িয়া oil-painting সুরু করি। গত তিন বৎসরে অনেকগুলি oil-painting সংগ্রহ হইয়াছিল—তাহাও ভস্মসাৎ হইয়াছে। শুধু আঁকিবার সরঞ্জামগুলা বাঁচিয়াছে।

এখন আমার কি করা উচিত যদি বলিয়া দাও ত তোমার কথামত দিনকতক চেষ্টা করিয়া দেখি। Novei, History, Painting—কোন্‌টা ? কোন্‌টা আবার সুরু করি বল ত ?—তোমার স্নেহের শরৎ।

# সাহিত্যক্ষেত্রে আত্মপ্রকাশ

শরৎ চন্দ্রের সত্যকার সাহিত্য-জীবনের সূচনা—ব্রহ্মপ্রবাসে। দীর্ঘকাল সাহিত্যসৃষ্টি হইতে বিরত থাকিবার পর ঘটনাচক্রে এই রেঙ্গুনেই আবার তিনি নিয়মিতভাবে লিখিতে শুরু করেন। বিভিন্ন সময়ে বিবৃত আত্মকথায় প্রসঙ্গক্রমে তিনি এ বিষয়ের উল্লেখ করিয়াছেন—

এর পরেই সাহিত্যের সঙ্গে হ'ল আমার ছাড়াছাড়ি, ভুলেই গেলাম যে, জীবনে একটা ছত্রও কোন দিন লিখেছি। দীর্ঘকাল

কাটলো প্রবাসে,—ইতিমধ্যে কবিকে কেন্দ্র ক'রে কি ক'রে নবীন বাংলা সাহিত্য দ্রুতবেগে সমৃদ্ধিতে ভরে উঠলো, আমি তার কোন খবরই জানি নে। কবির সঙ্গে কোন দিন ঘনিষ্ঠ হবারও সৌভাগ্য ঘটে নি, তাঁর কাছে ব'সে সাহিত্যের শিক্ষা গ্রহণেরও সুযোগ পাই নি, আমি ছিলাম একেবারেই বিচ্ছিন্ন; এইটা হ'ল বাইরের সত্য, কিন্তু অন্তরের সত্য সম্পূর্ণ বিপরীত। সেই বিদেশে আমার সঙ্গে ছিল কবির খানকয়েক বই—কাব্য ও সাহিত্য; এবং মনের মধ্যে ছিল পরম শ্রদ্ধা ও বিশ্বাস। তখন ঘুরে ঘুরে ওই ক'খানা বই-ই বার বার ক'রে পড়েছি,—কি তার ছন্দ, কটা তার অক্ষর, কা'কে বলে আর্ট, কি তার সংজ্ঞা, ওজন মিলিয়ে কোথাও কোন ত্রুটি ঘটেছে কি না,—এ সব বড় কথা কখনো চিন্তাও করি নি—ওসব ছিল আমার কাছে বাহুল্য। শুধু সুদৃঢ় প্রত্যয়ের আকারে মনের মধ্যে এইটুকু ছিল যে, এর চেয়ে পূর্ণতর সৃষ্টি আর কিছু হতেই পারে না। কি কাব্যে, কি কথা-সাহিত্যে, আমার ছিল এই পুঁজি।

একদিন অপ্রত্যাশিতভাবে হঠাৎ যখন সাহিত্য-সেবার ডাক এলো, তখন যৌবনের দাবী শেষ ক'রে প্রৌঢ়ত্বের এলাকায় পা দিয়েছি। দেহ শ্রান্ত, উদ্যম সীমাবদ্ধ—শেখবার বয়স পার হয়ে গেছে। থাকি প্রবাসে, সব থেকে বিচ্ছিন্ন, সকলের কাছে অপরিচিত, কিন্তু আহ্বানে সাড়া দিলাম,—ভয়ের কথা মনেই হ'ল না। ( 'জয়ন্তী-উৎসর্গ' )

'শ্রীকান্তে'র ইংরেজী অনুবাদের টম্‌সন-লিখিত ভূমিকায় সন্নিবিষ্ট শরৎ চন্দ্রের বিবৃতিটিতেও ইহার উল্লেখ আছে। তিনি যে পিতার নিকট

হইতে উত্তরাধিকারসূত্রে সাহিত্যানুরাগের অধিকারী হইয়াছিলেন, তাহারও আভাস এই স্মৃতিকথায় পাওয়া যায়। মূল ইংরেজী বিবৃতি ও তাহার বাংলা নিম্নে উদ্ধৃত করিতেছি—

In Sarat Babu's own words, "My childhood and youth were passed in great poverty. I received almost no education for want of means. From my father I inherited nothing except, as I believe, his restless spirit and his keen interest in literature. The first made, me a tramp and sent me out tramping the whole of India quite early, and the second made me a dreamer all my life. Father was a great scholar, and he had tried his hand at stories and novels, dramas and poems, in short, every branch of literature, but never could finish anything. I have not his work now—somehow it got lost; but I remember poring over those incomplete mss. over and over again in my childhood, and many a night I kept awake regretting their incompleteness and thinking what might have been their conclusion if finished. Probably this led to my writing short stories when I was barely seventeen. But I soon gave up the habit as useless, and almost forgot in the long years that followed that I could even write a sentence in my boyhood. A mere accident made me start again, after the lapse of about eighteen years. Some of my old acquaintances started a little magazine, but no one of note would condescend to contribute to it, as it was so small and insignificant. When almost hopeless, some of them suddenly remembered me, and after much persuasion they succeeded in extracting from me a promise to write for it. This was in the year 1913. I promised most unwillingly—perhaps only to put them off till I had returned to Rangoon and could forget all about it. But sheer volume and force of their letters and telegrams compelled me at last to think seriously about writing again. I sent them a short story, for their magazine *Jamuna.* This became at once

**extremely popular, and made me famous in one day. Since then I have been writing regularly. In Bengal perhaps I am the only fortunate writer who has not had to struggle."—*Srikanta* : E. J. Thompson, 1922.**

আমার শৈশব ও যৌবন ঘোর দারিদ্র্যের মধ্যে দিয়ে অতিবাহিত হয়েছে। অর্থের অভাবেই আমার শিক্ষালাভের সৌভাগ্য ঘটে নি। পিতার নিকট হতে অস্থির স্বভাব ও গভীর সাহিত্যানুরাগ ব্যতীত আমি উত্তরাধিকারসূত্রে আর কিছুই পাই নি। পিতৃদত্ত প্রথম গুণটি আমাকে ঘরছাড়া করেছিল—আমি অল্প বয়সেই সারা ভারত ঘুরে এলাম। আর পিতার দ্বিতীয় গুণের ফলে জীবন ভ'রে আমি কেবল স্বপ্ন দেখেই গেলাম। আমার পিতার পাণ্ডিত্য ছিল অগাধ। ছোট গল্প, উপন্যাস, নাটক, কবিতা—এক কথায় সাহিত্যের সকল বিভাগেই তিনি হাত দিয়েছিলেন, কিন্তু কোনটাই তিনি শেষ করতে পারেন নি। তাঁর লেখাগুলি আজ আমার কাছে নেই—কবে কেমন ক'রে হারিয়ে গেছে সে কথা আজ মনে পড়ে না। কিন্তু এখনও স্পষ্ট মনে আছে, ছোটবেলায় কত বার তাঁর অসমাপ্ত লেখাগুলি নিয়ে ঘণ্টার পর ঘণ্টা কাটিয়ে দিয়েছি। কেন তিনি এগুলি শেষ ক'রে যান নি—এই ব'লে কত দুঃখই না করেছি! অসমাপ্ত অংশগুলি কি হতে পারে ভাবতে ভাবতে আমার অনেক বিনিদ্র রজনী কেটে গেছে। এই কারণেই বোধ হয় সতের বৎসর বয়সের সময় আমি গল্প লিখতে শুরু করি। কিন্তু কিছু দিন বাদে গল্প-রচনা অকেজোর কাজ মনে ক'রে আমি অভ্যাস ছেড়ে দিলাম। তার

পর অনেক বৎসর চ'লে গেল। আমি যে কোন কালে একটি লাইনও লিখেছি সে কথাও ভুলে গেলাম।

আঠার বৎসর পরে একদিন লিখতে আরম্ভ করলাম। কারণটা দৈব দুর্ঘটনারই মত। আমার গুটিকয়েক পুরাতন বন্ধু একটি ছোট মাসিক পত্র বের করতে উদ্যোগী হলেন। কিন্তু প্রতিষ্ঠাবান্ লেখকদের কেউই এই সামান্য পত্রিকায় লেখা দিতে রাজী হলেন না। নিরুপায় হয়ে তাঁদের কেউ কেউ আমাকে স্মরণ করলেন। বিস্তর চেষ্টায় তাঁরা আমার কাছ থেকে লেখা পাঠাবার কথা আদায় ক'রে নিলেন। এটা ১৯১৩ সনের কথা। আমি নিমরাজী হয়েছিলাম। কোন রকমে তাঁদের হাত থেকে রেহাই পাবার জন্যেই আমি লেখা দিতেও স্বীকার হয়েছিলাম। উদ্দেশ্য কোন রকমে একবার রেঙ্গুন পৌঁছতে পারলেই হয়। কিন্তু চিঠির পর চিঠি আর টেলিগ্রামের তাড়া আমাকে অবশেষে সত্য সত্যই আবার কলম ধরতে প্ররোচিত করল। আমি তাঁদের নবপ্রকাশিত 'যমুনা'র জন্য একটি ছোট গল্প পাঠালাম। এই গল্পটি প্রকাশ হ'তে না হ'তেই বাংলার পাঠক-সমাজে সমাদর লাভ করল। আমিও এক দিনেই নাম ক'রে বসলাম। তার পর আমি অদ্যাবধি নিয়মিতভাবে লিখে আসছি। বাঙ্গলা দেশে বোধ হয় আমিই একমাত্র সৌভাগ্যবান্ লেখক যাকে কোন দিন বাধার দুর্ভোগ ভোগ করতে হয় নি। ('বাতায়ন,' শরৎ-স্মৃতি-সংখ্যা, ১৩৪৪)

শরৎ চন্দ্রের প্রথম মুদ্রিত রচনা—১৩১০ সালের ভাদ্র মাসে প্রকাশিত 'কুন্তলীন পুরস্কার ১৩০৯ সন' পুস্তকের "মন্দির" নামে গল্প।

ব্রহ্মদেশে যাত্রার প্রাক্কালে গল্পটি তিনি সম্পর্কীয় মাতুল সুরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়ের নামে কুন্তলীন-পুরস্কার-প্রতিযোগিতায় পাঠাইয়াছিলেন ( মাঘ ১৩০৯ )। বলা বাহুল্য, উহা প্রথম স্থান অধিকার করিয়া ২৫৲ টাকা পুরস্কার লাভ করে। সে-বার পুরস্কৃত রচনাগুলির প্রথম দশটি নির্বাচন করিয়াছিলেন তৎকালীন 'বসুমতী'-সম্পাদক জলধর সেন।

ইহার চারি বৎসর পরে—১৩১৪ সালের বৈশাখ-আষাঢ় সংখ্যা 'ভারতী'তে শরৎ চন্দ্রের অপরিণত বয়সের একটি রচনা—'বড়দিদি' প্রকাশিত হয়। শ্রীসৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায় 'ভারতী'-সম্পাদিকা সরলা দেবীকে ইহার পাণ্ডুলিপি শরৎ চন্দ্রের মাতুল সুরেন্দ্রনাথের নিকট হইতে সংগ্রহ করিয়া দিয়াছিলেন। অখ্যাত লেখকের এই রচনাটি তখন বাংলা-সাহিত্যে রীতিমত আলোড়নের সৃষ্টি করে। অনেকের ধারণা জন্মে যে, রবীন্দ্রনাথ গল্পটি লিখিয়াছেন।

শরৎ চন্দ্রের প্রথম বয়সের রচনাগুলি ভাগলপুরে তাঁহার সম্পর্কীয় মাতুলদের নিকটে ছিল। সেগুলি যাহাতে ক্রমশঃ লোকচক্ষুর গোচরীভূত হয় সেজন্য তাঁহাদের আন্তরিক আগ্রহ ছিল। পাছে অপরিপক্ব রচনা প্রকাশে শরৎ চন্দ্র আপত্তি করেন, এজন্য তাঁহাকে না-জানাইয়াই "বড়দিদি" 'ভারতী'তে মুদ্রিত হইয়াছিল। ইহার বছর পাঁচেক পরে মাতুল উপেন্দ্রনাথের চেষ্টায় 'যমুনা'য় "বোঝা" ( কার্তিক-পৌষ ১৩১৯ ) এবং 'সাহিত্যে' "বাল্য-স্মৃতি" ( মাঘ ১৩১৯ ), "কাশীনাথ" ( ফাল্গুন-চৈত্র ১৩১৯ ), "অনুপমার প্রেম" ও "হরিচরণ" প্রকাশিত হইয়াছিল। এই সকল অপরিণত বয়সের রচনা ছাপার অক্ষরে দেখিয়া

শরৎ চন্দ্র প্রকৃতই ক্ষুব্ধ হইয়াছিলেন। তিনি ছেলেবেলার রচনা হুবহু মুদ্রণের ঘোর বিরোধী ছিলেন।

পরিণত বয়সের রচনা-সম্ভার লইয়া মাসিকপত্রের পৃষ্ঠায় শরৎ চন্দ্রের প্রথম আবির্ভাব যে ফণীন্দ্রনাথ পাল-সম্পাদিত 'যমুনা' পত্রিকায়, এ কথা নিঃসংশয়ে বলা চলে। উপেন্দ্রনাথ ছিলেন প্রতিবেশী 'যমুনা'-সম্পাদকের বিশিষ্ট বন্ধু; ১৯১২ সনের শেষ ভাগে শরৎ চন্দ্র যখন অল্প দিনের জন্য কলিকাতায় আসেন, তখন তিনিই ফণীন্দ্রনাথের সহিত তাঁহার পরিচয় করাইয়া দেন। প্রকৃতপক্ষে উপেন্দ্রনাথেরই মধ্যস্থতায় শরৎচন্দ্র 'যমুনা'য় লিখিতে স্বীকৃত হন। রেঙ্গুনে ফিরিয়া গিয়া তিনি 'যমুনা'র জন্য "রামের সুমতি" গল্পটি লিখিয়া পাঠান; তখন তাঁহার বয়স ৩৬। ঘন ঘন পত্র-বিনিময়ের ফলে ফণীন্দ্রনাথ ও শরৎ চন্দ্রের মধ্যে যথেষ্ট হৃদ্যতা জন্মিয়াছিল। 'যমুনা'কে নিয়মিত ভাবে রচনা দিয়া সাহায্য করিবেন—এ প্রতিশ্রুতি শরৎ চন্দ্র একাধিক পত্রে দিয়াছেন। ১২ই ফেব্রুয়ারি ১৯১৩ তারিখে তিনি রেঙ্গুন হইতে ফণীন্দ্রনাথকে লেখেন—

> আমি আপনাকে ছেড়ে আর কোথাও যে যাব কিম্বা কোন লোভে যাবার চেষ্টা করব এমন কথা কোন দিন মনেও করবেন না।...আমার সমস্তটাই দোষে ভরা নয়—।
>
> আপনি পূর্বে এ সম্বন্ধে আমাকে সতর্ক করবার জন্যে চিঠিতে লিখতেন—অন্য কাগজওয়ালারা আমাকে অনুরোধ করবে। করলেই বা, charity begins at home...

প্রকৃত পক্ষে ১৩১৯ সালের শেষার্ধ হইতে ১৩২১ সাল পর্যন্ত 'যমুনা'র প্রায় প্রত্যেক সংখ্যায় শরৎ চন্দ্রের গল্প, উপন্যাস, প্রবন্ধ বা

সমালোচনা—কোন-না-কোন রচনা মুদ্রিত হইয়াছিল। তিনি বড় দিদি অনিলা দেবীর ছদ্মনামেও কতকগুলি প্রবন্ধ—"নারীর লেখা," "নারীর মূল্য," "কানকাটা" ও "গুরু শিষ্য সম্বাদ" ১৩১৯-২০ সালের 'যমুনা'য় প্রকাশ করিয়াছিলেন। শুধু ইহাই নহে; এই সময়ে তিনি 'যমুনা'-সম্পাদনে ফণীন্দ্রনাথকে রীতিমত সাহায্য করিতেন। রেঙ্গুন হইতে 'যমুনা'র জন্য প্রবন্ধ ও গল্পাদি নির্বাচন করিয়া পাঠাইতেন।

'যমুনা'য় "রামের সুমতি" (ফাল্গুন-চৈত্র ১৩১৯), "পথ-নির্দ্দেশ" (বৈশাখ ১৩২০) ও "বিন্দুর ছেলে" (শ্রাবণ ১৩২০)—এই তিনটি নূতন গল্প উপর্যুপরি প্রকাশিত হইবার পর চারি দিকে সাড়া পড়িয়া গেল।

সুদূর প্রবাসে লোকচক্ষুর অন্তরালে দীর্ঘদিন ধরিয়া যখন তাঁহার নীরব-সাহিত্য-সাধনা চলিতেছিল, তখন নিতান্ত অন্তরঙ্গ দুই-এক জন ছাড়া আর কেহ তাহা জানিতে পারে নাই। তাই যখন তিনি তাঁহার অপূর্ব রচনাসম্ভার লইয়া সহসা নিতান্ত অপ্রত্যাশিতভাবে সাহিত্যক্ষেত্রে আত্মপ্রকাশ করিলেন, তখন বাঙালী পাঠক-সম্প্রদায় চমকিত হইয়া দেখিল—"পর্বতের চূড়া যেন সহসা প্রকাশ।" শরৎ-সাহিত্যের অভ্রভেদী মহিমা সেদিন সকলকে বিস্ময়ে স্তম্ভিত করিয়া দিল।

রচনার জন্য বড় বড় পত্রিকাগুলির উপরোধ-অনুরোধ রেঙ্গুনে শরৎ চন্দ্রের নিকট পৌঁছিতে লাগিল। ১৩২০ সালের আষাঢ় মাসে দ্বিজেন্দ্র-লাল রায়-প্রতিষ্ঠিত 'ভারতবর্ষ' প্রথম প্রকাশিত হয়। ইহার অন্যতম প্রধান কর্মী, মজঃফরপুরের বন্ধু প্রমথনাথ ভট্টাচার্যের সনির্বন্ধ

অনুরোধে শরৎ চন্দ্র 'চরিত্রহীন' উপন্যাসের কতকাংশ তাঁহাকে পাঠাইয়াছিলেন—অন্তরঙ্গ বন্ধুর আহ্বান উপেক্ষা করিতে পারেন নাই। অবশ্য প্রথমে 'চরিত্রহীন' 'যমুনা'তেই প্রকাশিত হইবে বলিয়া বিজ্ঞাপিত হইয়াছিল। কিন্তু শেষ পর্যন্ত 'ভারতবর্ষে' উহা গৃহীত না হওয়াতে 'যমুনা'-সম্পাদক ফণীন্দ্রনাথ উল্লসিত হইয়া উঠিলেন। 'চরিত্রহীন' প্রত্যাখ্যাত হওয়া সত্ত্বেও কিন্তু 'ভারতবর্ষে'র সহিত শরৎ চন্দ্রের সম্পর্ক ছিন্ন হইল না; ১৩২০ সালের পৌষ-মাঘ সংখ্যায় 'বিরাজ বৌ' এবং ক্রমে ক্রমে তাঁহার অন্যান্য রচনা প্রকাশিত হইতে লাগিল। এক দিকে অন্তরঙ্গ বন্ধু প্রমথনাথের প্রবল আকর্ষণ, অপর দিকে রচনার বিনিময়ে নিয়মিত দক্ষিণাপ্রাপ্তি—শরৎ চন্দ্র 'ভারতবর্ষে' রচনা প্রকাশে যেন ক্রমেই অধিকতর উৎসাহী হইয়া উঠিলেন। এদিকে পাছে তিনি 'যমুনা'র সহিত যোগাযোগ রক্ষা না করেন, এই ভাবিয়া ফণীন্দ্রনাথ রীতিমত বিচলিত হইয়া পড়িলেন। 'যমুনা'র সহিত শরৎ চন্দ্রের সম্পর্ক যাহাতে দৃঢ়ীভূত হয়, এই অভিপ্রায়ে তিনি এক নূতন ব্যবস্থা করিলেন। ১৩২১ সালের আষাঢ়-সংখ্যা 'যমুনা'র শেষে "সংবাদ"-বিভাগে এই বিজ্ঞপ্তি প্রচারিত হইল—

> যমুনার পাঠকগণ বোধ হয় শুনিয়া সুখী হইবেন যে, সুপ্রসিদ্ধ ঔপন্যাসিক ও গল্পলেখক শ্রীযুক্ত শরৎচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয় বর্ত্তমান মাস হইতে যমুনার সম্পাদন-কার্য্যে যোগদান করিলেন। যমুনার পাঠকগণের নিকটে শরৎবাবু যথেষ্ট পরিচিত—অতএব পরিচিতের নূতন পরিচয় দেওয়া অনাবশ্যক বলিয়া মনে করি।

৬। বাল্য-স্মৃতি ( 'সাহিত্য,' মাঘ ১৩১৯ ) ; ৭। হরিচরণ ( 'সাহিত্য' ) আষাঢ় ১৩২১।

১৫। **চরিত্রহীন** ( উপন্যাস )। ? ( ১১ নবেম্বর ১৯১৭ )। পৃ. ৫৬৬।

ইহা প্রথমে ১৩২০ সালের কার্তিক-চৈত্র ও ১৩২১ সালের 'যমুনা'য় আংশিকভাবে প্রকাশিত হয়। ১৩৪৪ সালে মুদ্রিত ৫ম সংস্করণ 'চরিত্রহীনে'র জন্য গ্রন্থকারের এই ভূমিকাটি স্বতন্ত্রভাবে মুদ্রিত হইয়াছিল, কিন্তু দপ্তরীর ভুলে পুস্তকে সন্নিবিষ্ট হয় নাই ; ভূমিকাটি এইরূপ—

"চরিত্রহীনের গোড়ার অর্দ্ধেকটা লিখেছিলাম অল্প বয়সে। তার পরে ওটা ছিল প'ড়ে। শেষ করার কথা মনেও ছিল না, প্রয়োজনও হয় নি। প্রয়োজন হ'ল বহুকাল পরে। শেষ করতে গিয়ে দেখতে পেলাম বাল্য রচনার আতিশয্য ঢুকেছে ওর নানা স্থানে, নানা আকারে। অথচ, সংস্কারের সময় ছিল না—ঐ ভাবেই ওটা রয়ে গেল। বর্ত্তমান সংস্করণে গল্পের পরিবর্ত্তন না ক'রে সেইগুলিই যথাসাধ্য সংশোধন ক'রে দিলাম। গ্রন্থকার। ১৪।৭।৩৭।"

১৬। **স্বামী** ( গল্প )। ফাল্গুন ১৩২৪ ( ১৮ ফেব্রুয়ারি ১৯১৮ )। পৃ. ৯১।

ইহাতে "স্বামী" ও "একাদশী বৈরাগী" নামে দুইটি গল্প আছে। প্রথমটি ১৩২৪ সালের শ্রাবণ-ভাদ্র সংখ্যা 'নারায়ণে' এবং দ্বিতীয়টি ১৩২৪ সালের কার্তিক-সংখ্যা 'ভারতবর্ষে' প্রথমে প্রকাশিত হয়।

১৭। **দত্তা** (উপন্যাস)। ভাদ্র ১৩২৫ (২ সেপ্টেম্বর ১৯১৮)। পৃ. ২৬৭।

১৩২৪ সালের পৌষ-চৈত্র ও ১৩২৫ সালের বৈশাখ-ভাদ্র সংখ্যা 'ভারতবর্ষে' প্রথম প্রকাশিত।

১৮। **শ্রীকান্ত,** ২য় পর্ব (উপন্যাস)। ভাদ্র ১৩২৫ (২৪ সেপ্টেম্বর ১৯১৮)। পৃ. ১৯২।

১৩২৪ সালের আষাঢ়-ভাদ্র, অগ্রহায়ণ-চৈত্র ও ১৩২৫ সালের বৈশাখ-আষাঢ়, ভাদ্র-আশ্বিন সংখ্যা 'ভারতবর্ষে' প্রথম প্রকাশিত।

১৯। **শরৎচন্দ্রের গ্রন্থাবলী** ১-৭ খণ্ড। ইং ১৯১৯-৩৫। (বসুমতী)

১ম খণ্ড (২০-১০-১৯): দত্তা, পরিণীতা, শ্রীকান্ত ১ম পর্ব, অরক্ষণীয়া, একাদশী বৈরাগী, মেজদিদি, মামলার ফল।

২য় খণ্ড (২০-১-২০): শ্রীকান্ত দ্বিতীয় পর্ব, দেবদাস, দর্পচূর্ণ, পল্লী-সমাজ, বড়দিদি।

৩য় খণ্ড (১৮-৬-২০): স্বামী, বৈকুণ্ঠের উইল, পণ্ডিত মশাই, আঁধারে আলো, চন্দ্রনাথ, নিষ্কৃতি।

৪র্থ খণ্ড (২৫-৯-২০): চরিত্রহীন, ছবি, বিলাসী।

৫ম খণ্ড (২১-২-২৩): গৃহদাহ, বামুনের মেয়ে, মহেশ।

৬ষ্ঠ খণ্ড (২৫-৯-৩৪): শ্রীকান্ত তৃতীয় পর্ব, নব-বিধান, ষোড়শী, হরিলক্ষ্মী, অভাগীর স্বর্গ।

৭ম খণ্ড (১৭-৯-৩৫): শ্রীকান্ত ৪র্থ পর্ব, দেনা-পাওনা, রমা, নারীর মূল্য।

২০। **ছবি** ( গল্প-সমষ্টি )। মাঘ ১৩২৬ ( ১৬ জানুয়ারি ১৯২০ ) পৃ. ১০৪।

সূচী :—"ছবি" ( সুরেশচন্দ্র সমাজপতি-সম্পাদিত ১৩২৬ সালের পূজা-বার্ষিকী 'আগমনী' ), "বিলাসী" ( 'ভারতী,' বৈশাখ ১৩২৫ ) ও "মামলার ফল" ( ১৩২৫ সালের আশ্বিন মাসে প্রকাশিত শ্রীনগেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়-সম্পাদিত বার্ষিকী 'পার্ব্বণী' )।

২১। **গৃহদাহ** ( উপন্যাস )। ? ( ২০ মার্চ ১৯২০ )। পৃ. ৫৩২।

১৩২৩ সালের মাঘ-চৈত্র ; ১৩২৪ সালের বৈশাখ-আশ্বিন, অগ্রহায়ণ-ফাল্গুন ; ১৩২৫ সালের পৌষ-চৈত্র ; ১৩২৬ সালের আষাঢ়-অগ্রহায়ণ, পৌষ-মাঘ সংখ্যা 'ভারতবর্ষে' প্রথম প্রকাশিত।

২২। **বামুনের মেয়ে** ( উপন্যাস )। ? [ আশ্বিন ১৩২৭ ]।

ইহা শিশির পাবলিশিং হাউস-প্রবর্তিত "উপন্যাস সিরিজ"-এর ২য় বর্ষের প্রথম উপন্যাস ( নং ১৩ )—দ্র° ১৩২৭ সালের কার্তিক-সংখ্যা 'প্রবাসী'র বিজ্ঞাপন।

২৩। **নারীর মূল্য** ( সন্দর্ভ )। ? ( ১২ এপ্রিল ১৯২৩ )। পৃ. ১৩৩।

ইহা শরৎ চন্দ্রের বড় দিদি "শ্রীমতী অনিলা দেবী"র ছদ্ম নামে ১৩২০ সালের বৈশাখ-আষাঢ় ও ভাদ্র-আশ্বিন সংখ্যা 'যমুনা'য় প্রথমে প্রকাশিত হয়।

পুস্তকে "প্রকাশকের নিবেদন"টি উদ্ধৃত করিতেছি ; উহা শ্রীসুধীরচন্দ্র সরকার-স্বাক্ষরিত হইলেও প্রকৃতপক্ষে শরৎ চন্দ্রেরই রচনা :—

"১৩২০ সালের 'যমুনা' মাসিকপত্রে নারীর মূল্য প্রবন্ধগুলি ধারাবাহিকরূপে যখন প্রথম প্রকাশিত হয়, তখন আমরা এগুলি গ্রন্থাকারে ছাপিবার অনুমতি লাভ করি।

"কি মনে করিয়া যে শরৎবাবু তখন আত্মগোপন করিয়া শ্রীমতী অনিলা দেবীর ছদ্মনাম গ্রহণ করিয়াছিলেন, সে তিনিই জানেন, তবে, তাঁহার ইচ্ছা ছিল এম্‌নি আরও কয়েকটি 'মূল্য' লিখিয়া 'দ্বাদশ মূল্য' নাম দিয়া পরে যখন গ্রন্থ ছাপা হইবে, তখন তাহা নিজের নামেই বাহির করিবেন। তার পরে, এই দীর্ঘ দশ বৎসর কাটিয়া গেল, না লিখিলেন তিনি আর কোন মূল্য, না হইতে পাইল 'দ্বাদশ মূল্য' ছাপা। আমরা গিয়া বলি, মশায়, আপনার দ্বাদশ মূল্য আপনারই থাক্, পারেন ত আগামী জন্মে লিখিবেন, কিন্তু যে 'মূল্য' আপাততঃ হাতে পাইয়াছি, তাহার সদ্ব্যবহার করি,—তিনি বলেন, না হে, থাক্, এ আর বই করিয়া কাজ নাই। কিন্তু কারণ কিছুই বলেন না। এম্‌নি করিয়াই দিন কাটিতেছিল। অথচ, তাঁহার মতের পরিবর্ত্তন হইয়াছে তাহাও নয়,—আমাদের শুধু মনে হয়, তখনকার কালে নারীরা নিজেদের অধিকার সম্বন্ধে কথা কহিতে শিখে নাই বলিয়াই এ কাজ তিনি করিয়াছিলেন, কিন্তু এখন কাগজে কাগজে ইঁহাদের দাবী-দাওয়ার প্রাবল্য ও পরাক্রান্ত নিবন্ধাদি দর্শন করিয়া এই বৃদ্ধ গ্রন্থকার ভয় পাইয়া গেছেন। তবে, এ কেবল আমাদের অনুমান, সত্য নাও হতে পারে। কিন্তু এ কথা ঠিক যে, এ বই ছাপাইবার তাঁহার প্রবৃত্তি ছিল না। তাঁহার ইচ্ছার বিরুদ্ধে ইহা প্রকাশ করিয়া ভাল করিয়াছি, কি মন্দ করিয়াছি,

তাহা পাঠক বলিতে পারেন, আমাদের ত মনে হয় মন্দ করি নাই। কিন্তু ইহার যত কিছু দায়িত্ব সে আমাদেরই।"

২৪। **দেনা-পাওনা** ( উপন্যাস )। ভাদ্র ১৩৩০ ( ১৪ আগস্ট ১৯২৩ )। পৃ. ৩০৭।

ইহা ১৩২৭ সালের আষাঢ়-আশ্বিন, পৌষ ও চৈত্র, ১৩২৮ সালের জ্যৈষ্ঠ, শ্রাবণ, কার্তিক ও চৈত্র; ১২২৯ সালের বৈশাখ-শ্রাবণ, আশ্বিন-কার্তিক ও মাঘ-চৈত্র, ১৩৩০ সালের বৈশাখ, আষাঢ় ও শ্রাবণ-সংখ্যা 'ভারতবর্ষে' প্রথমে প্রকাশিত হয়।

২৫। **নব-বিধান** ( উপন্যাস )। আশ্বিন ১৩৩১ ( অক্টোবর ১৯২৪ )। পৃ. ১৩৬।

১৩৩০ সালের মাঘ-ফাল্গুন ও ১৩৩১ সালের বৈশাখ, আষাঢ় ও আশ্বিন-কার্তিক সংখ্যা 'ভারতবর্ষে' প্রথম প্রকাশিত।

২৬। **হরিলক্ষ্মী** ( গল্প-সমষ্টি )। ? ( ১৩ মার্চ ১৯২৬ )। পৃ. ৯২।

ইহাতে তিনটি গল্প আছে,—হরিলক্ষ্মী, মহেশ ও অভাগীর স্বর্গ। প্রথম গল্পটি ১৩৩২ সালের 'শারদীয়া বসুমতী'তে, এবং দ্বিতীয় ও তৃতীয় গল্পটি যথাক্রমে ১৩২৯ সালের 'বঙ্গবাণী'র আশ্বিন ও মাঘ সংখ্যায় প্রথমে প্রকাশিত হয়।

২৭। **পথের দাবী** ( উপন্যাস )। ভাদ্র ১৩৩৩ ( ৩১ আগস্ট ১৯২৬ )। পৃ. ৪২৬।

ইহা ১৩২৯ সালের ফাল্গুন-চৈত্র; ১৩৩০ সালের বৈশাখ, আষাঢ়-ভাদ্র, অগ্রহায়ণ-ফাল্গুন; ১৩৩১ সালের জ্যৈষ্ঠ, আশ্বিন-

কার্তিক, পৌষ-মাঘ; ১৩৩২ সালের বৈশাখ-জ্যৈষ্ঠ, ভাদ্র, কার্তিক-ফাল্গুন; ও ১৩৩৩ সালের বৈশাখ-সংখ্যা 'বঙ্গবাণী'তে সমগ্রভাবে প্রথমে প্রকাশিত হয়।

"১৩৩৩ সনে ইহার ১ম সংস্করণ বাহির হইলে গবর্ণমেন্ট এই পুস্তকের প্রচার বন্ধ করিয়া দেন।"...( ২য় সংস্করণ )

২৮। **শ্রীকান্ত**, ৩য় পর্ব ( উপন্যাস )। [ চৈত্র ১৩৩৩ ] ( ১৮ এপ্রিল ১৯২৭ )। পৃ. ২১৩।

১৩২৭ সালের পৌষ-ফাল্গুন ও ১৩২৮ সালের বৈশাখ, আষাঢ়, ভাদ্র-আশ্বিন ও পৌষ সংখ্যা 'ভারতবর্ষে' আংশিকভাবে প্রথম প্রকাশিত।

২৯। **ষোড়শী** ( 'দেনা-পাওনা'র নাট্য-রূপ )। ? ( ১৩ আগস্ট ১৯২৭ )। পৃ. ১৫৩।

৩০। **রমা** ( 'পল্লী-সমাজে'র নাট্য-রূপ )। ? ( ৪ আগস্ট ১৯২৮ )। পৃ. ১৪৪।

৩১। **তরুণের বিদ্রোহ** ( সন্দর্ভ )। ইং ১৯২৯ ( ১৮ এপ্রিল )। পৃ. ২৩।

"১৯২৯ সালের ইষ্টারের ছুটিতে, বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মিলনীর অব্যবহিত পূর্ব্বে বঙ্গীয় যুব-সম্মিলনীর সভাপতির আসন হইতে প্রদত্ত বক্তৃতা।"

সরস্বতী লাইব্রেরি কর্তৃক এই পুস্তকখানি প্রচারের তিন বৎসর পরে আর্য পাবলিশিং কোং ইহার পরিবর্ধিত নূতন সংস্করণ প্রচার

করেন ( ২৩ আগস্ট ১৯৩২ ) এই সংস্করণে "তরুণের বিদ্রোহ" ছাড়া ১৩২৮ সালের ২০এ মাঘ ও ৫ই ফাল্গুন তারিখের 'বাংলার কথা' এবং ফাল্গুন-চৈত্র সংখ্যা 'নারায়ণে' প্রকাশিত "সত্য ও মিথ্যা" প্রবন্ধটিও স্থান পাইয়াছে।

৩২। **শেষ প্রশ্ন** ( উপন্যাস )। বৈশাখ ১৩৩৮ ( ২ মে ১৯৩১ )। পৃ. ৪০০।

ইহা 'ভারতবর্ষে'র ১৩৩৪ সালের শ্রাবণ-কার্তিক, মাঘ-চৈত্র ; ১৩৩৫ সালের জ্যৈষ্ঠ-শ্রাবণ, কার্তিক, পৌষ ও ফাল্গুন ; ১৩৩৬ সালের বৈশাখ, শ্রাবণ, কার্তিক, পৌষ, ফাল্গুন ও চৈত্র ; ১৩৩৭ সালের চৈত্র ও ১৩৩৮ সালের বৈশাখ সংখ্যায় প্রথমে প্রকাশিত হয়। কিন্তু "ভারতবর্ষে প্রকাশিত রচনার সহিত পুস্তকে মুদ্রিত উপন্যাসের যে সর্ব্বত্র মিল নাই, এ কথা বলা প্রয়োজন।"

৩৩। **স্বদেশ ও সাহিত্য** ( সন্দর্ভ-সমষ্টি )। ভাদ্র ১৩৩৯ ( ইং ১৯৩২ )। পৃ. ১৫৬।

আর্য পাবলিশিং কোম্পানি এই পুস্তকখানি প্রথম প্রকাশ করেন।

স্বদেশ :—আমার কথা ( ১৯২২ সালের ১৪ জুলাই হাওড়া জিলা কংগ্রেস কমিটির সভাপতিত্ব পরিত্যাগকালে পঠিত অভিভাষণ ) —'প্রবর্তক,' শ্রাবণ ১৩২৯। স্বরাজ সাধনায় নারী ( ১৩২৮ সালের পৌষ মাসে শিবপুর ইনষ্টিটিউটে পঠিত অভিভাষণ )—'বাংলার কথা' ( সাপ্তাহিক ) ২৯ পৌষ ১৩২৮ ; 'নব্যভারত,' পৌষ ১৩২৮। শিক্ষার বিরোধ ( ১৩২৮ সালে "গৌড়ীয় সর্ব্ববিদ্যা আয়তনে"

পঠিত )—'বাংলার কথা' ১৪ই, ২১এ আশ্বিন ১৩২৮; 'নারায়ণ,' অগ্রহায়ণ-পৌষ ১৩২৮। স্মৃতিকথা ( ১৩৩২ আষাঢ় "দেশবন্ধু স্মৃতিসংখ্যা," 'মাসিক বসুমতী' হইতে গৃহীত )। অভিনন্দন ( ১৩২৮ সালের জুন মাসে, স্বর্গীয় দেশবন্ধুর কারামুক্তির পর শ্রদ্ধানন্দ পার্কে দেশবাসীর পক্ষ হইতে পঠিত অভিনন্দন )।

সাহিত্য :—ভবিষ্যৎ বঙ্গ-সাহিত্য ( ১৩৩০ সালের জ্যৈষ্ঠ মাসে বরিশাল বঙ্গীয়-সাহিত্য-পরিষদ্‌শাখার অভিনন্দনের উত্তরে প্রদত্ত বক্তৃতার সারাংশ )। গুরু-শিষ্য সম্বাদ ( 'যমুনা,' ১৩২০ ফাল্গুন ৫ম বর্ষ, ১১শ সংখ্যা হইতে গৃহীত )। সাহিত্য ও নীতি ( ১৩৩১ সালের ১০ই আশ্বিন বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ নদীয়া শাখার বার্ষিক অধিবেশনে সভাপতির অভিভাষণ )—'বঙ্গবাণী,' পৌষ ১৩৩১। সাহিত্যে আর্ট ও দুর্নীতি ( ১৩৩১ সালের চৈত্র মাসে মুন্সীগঞ্জে বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনের সাহিত্য-শাখায় সভাপতির অভিভাষণ ) —'মাসিক বসুমতী,' চৈত্র ১৩৩১। ভারতীয় উচ্চ সঙ্গীত ('ভারতবর্ষ' ১৩৩১ ফাল্গুন সংখ্যা হইতে গৃহীত )। আধুনিক সাহিত্যের কৈফিয়ৎ ( ১৩৩০ সালের ১৬ই আষাঢ় শিবপুর ইন্‌ষ্টিটিউটে, সাহিত্য-সভায় পঠিত সভাপতির অভিভাষণ )—'বঙ্গবাণী,' শ্রাবণ ১৩৩০। সাহিত্যের রীতি ও নীতি ( 'বঙ্গবাণী,' ১৩৩৪ আশ্বিন সংখ্যা হইতে গৃহীত )। অভিভাষণ ( ১৩৩৫ সালের ভাদ্র মাসে ৫৩তম জন্মদিন উপলক্ষে ইউনিভার্সিটি ইন্‌ষ্টিটিউটে দেশবাসীর প্রদত্ত অভিনন্দনের উত্তর )— 'কালি-কলম,' আশ্বিন ১৩৩৫। অভিভাষণ ( ৫৫তম বাৎসরিক জন্মতিথিতে প্রেসিডেন্সী কলেজে বঙ্কিম-শরৎ সমিতি-প্রদত্ত

অভিনন্দনের উত্তরে পঠিত)—'বাতায়ন,' ২৯ আশ্বিন ১৩৩৮। যতীন্দ্র-সম্বর্দ্ধনা। শেষ প্রশ্ন (সুমন্দ ভবনের শ্রীমতী…সেনকে লিখিত পত্র, 'বিজলী,' ৬ষ্ঠ বর্ষ, ১৩শ সংখ্যা হইতে গৃহীত)। রবীন্দ্রনাথ (১৩৩৮ সালে 'রবীন্দ্র-জয়ন্তী' উপলক্ষে পঠিত)—'জয়ন্তী-উৎসর্গ,' পৌষ ১৩৩৮।

৩৪। **শ্রীকান্ত,** ৪র্থ পর্ব্ব (উপন্যাস)। ? (১৩ মার্চ ১৯৩৩)। পৃ. ২৪৬।

১৩৩৮ সালের ফাল্গুন-চৈত্র ও ১৩৩৯ সালের বৈশাখ-মাঘ সংখ্যা 'বিচিত্রা'য় প্রথম প্রকাশিত।

৩৫। **অনুরাধা-সতী ও পরেশ** (গল্প-সমষ্টি)। ? [ফাল্গুন ১৩৪০] (১৮ মার্চ ১৯৩৪)। পৃ. ১২৩।

"অনুরাধা" ১৩৪০ সালের চৈত্র-সংখ্যা 'ভারতবর্ষে,' "সতী" ১৩৩৪ সালের আষাঢ়-সংখ্যা 'বঙ্গবাণী'তে এবং "পরেশ" ১৩৩২ সালের ভাদ্র মাসে প্রকাশিত নলিনীরঞ্জন পণ্ডিত-সম্পাদিত পূজা-বার্ষিকী 'শরতের ফুলে' প্রথমে প্রকাশিত হয়।

৩৬। **বিরাজ বৌ** (নাট্য-রূপ)। ? (১৮ আগস্ট ১৯৩৪)। পৃ. ১১৪।

৩৭। **বিজয়া** ('দত্তা'র নাট্য-রূপ)। ? (২৪ ডিসেম্বর ১৯৩৪)। পৃ. ১৭২।

৩৮। **বিপ্রদাস** (উপন্যাস)। মাঘ ১৩৪১ (১ ফেব্রুয়ারি ১৯৩৫)। পৃ. ৩২৩।

ইহা ১৩৩৯ সালের ফাল্গুন-চৈত্র; ১৩৪০ সালের বৈশাখ-আষাঢ়, আশ্বিন-ফাল্গুন; ১৩৪১ সালের বৈশাখ, শ্রাবণ-ভাদ্র, কার্তিক-মাঘ সংখ্যা 'বিচিত্রা'য় সমগ্রভাবে প্রকাশিত হয়। 'বিচিত্রা'য় প্রকাশের পূর্বে "বিপ্রদাস" ১০ম পরিচ্ছেদ পর্যন্ত ৩য়-৫ম বর্ষের (১৩৩৬-৩৮) 'বেণু'তে মুদ্রিত হইয়াছিল।

[ মৃত্যুর পরে প্রকাশিত ]

৩৯। **শরৎচন্দ্র ও ছাত্রসমাজ**। চৈত্র ১৩৪৪। পৃ. ৩০।

শ্রীহর্ষ-কার্যালয় হইতে প্রকাশিত ও শ্রীমুরারি দে-সম্পাদিত। "বিভিন্ন সময়ে শরৎচন্দ্র ছাত্রগণের অনুরোধে বিভিন্ন কলেজে যে সব বক্তৃতা দিয়েছিলেন, সেগুলি একত্রিত ক'রে এই পুস্তিকাটি প্রকাশিত হ'ল।"

সূচী :—(১) পৌষ ১৩২৮ সাল শিবপুর ইন্‌ষ্টিটিউটে শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্রদের নিকট পঠিত। (২) ৫৩তম জন্মদিনে ভাদ্র ১৩৩৫ প্রেসিডেন্সী কলেজের বঙ্কিম-শরৎ সমিতির প্রদত্ত অভিনন্দনের উত্তরে বক্তৃতা। (৩) ৫৪তম জন্মদিনে ভাদ্র ১৩৩৬ প্রেসিডেন্সী কলেজের বঙ্কিম-শরৎ সমিতির প্রদত্ত অভিনন্দনের উত্তরে বক্তৃতা। (৪) ৫৫তম [ বার্ষিক ] জন্মদিবসে বঙ্কিম-শরৎ সমিতির অভিনন্দনের উত্তরে পঠিত। (৫) আশুতোষ কলেজ বাংলা সাহিত্য-সম্মেলন দ্বিতীয় বার্ষিক (২১ ফাল্গুন ১৩৪২) উৎসবে প্রদত্ত মৌখিক বক্তৃতা। (৬) স্কটিশ চার্চ কলেজে অনুষ্ঠিত ৬২তম জন্মদিনে ৩১ ভাদ্র ১৩৪৪ "বাঙ্গালা সাহিত্য সমিতি"-প্রদত্ত

অভিনন্দনের উত্তরে মৌখিক বক্তৃতা। (৭) ৬২তম জন্মদিবসে (৩১ ভাদ্র ১৩৪৪) বিদ্যাসাগর কলেজে অনুষ্ঠিত অভিনন্দন-সভায় প্রদত্ত মৌখিক বক্তৃতা।

৪০। **ছেলেবেলার গল্প** (সচিত্র)। ? [বৈশাখ ১৩৪৫; ইং এপ্রিল ১৯৩৮]। পৃ. ১২১।

সাতটি গল্পের সমষ্টি। গল্পগুলির নাম:—১। লালু ('মৌচাক,' চৈত্র ১৩৪৪); ২। ছেলেধরা (ব্রজমোহন দাশ-সম্পাদিত (পূজা-বার্ষিকী 'ছোটদের আহরিকা,' ১৩৪২); ৩। কোলকাতার নতুন-দা (শ্রীপ্রেমেন্দ্র মিত্র-সম্পাদিত বার্ষিকী 'গল্পের মণিমালা,' ১৩৪৪); ৪। লালু (শ্রীনরেন্দ্র দেব ও শ্রীরাধারাণী দেবী-সম্পাদিত পূজা-বার্ষিকী 'সোনার কাঠি,' ১৩৩৪); ৫। বছর পঞ্চাশ পূর্ব্বের একটা দিনের কাহিনী ('পাঠশালা,' আশ্বিন-কার্তিক ১৩৪৪); ৬। লালু; ৭। দেওঘরের স্মৃতি ('ভারতবর্ষ,' আষাঢ় ১৩৪৪)।

৪১। **শুভদা** (উপন্যাস)। ? (৫ জুন ১৯৩৮)। পৃ. ২৫৪।

৪২। **শেষের পরিচয়** (উপন্যাস)। ? (৭ জুন ১৯৩৯)। পৃ. ৪১৪।

ইহার ১৫ পরিচ্ছেদ ("রাখাল এ প্রশ্নের উত্তর দিল না, নীরবে বাহির হইয়া গেল।" পর্যন্ত) প্রথমে 'ভারতবর্ষে' (১৩৩৯, আষাঢ়-আশ্বিন, অগ্রহায়ণ, ফাল্গুন-চৈত্র; ১৩৪০, বৈশাখ, আশ্বিন, অগ্রহায়ণ; ১৩৪১, আষাঢ়-শ্রাবণ, কার্তিক, ফাল্গুন; ১৩৪২ বৈশাখ) প্রকাশিত হয়। এই পুস্তকের বাকী অংশ শ্রীরাধারাণী দেবীর রচিত।

৪৩। **শরৎচন্দ্রের পত্রাবলী**। ফাল্গুন ১৩৫৪ (ইং ১৯৪৮)। পৃ. ১৯০।

৪৪। **শরৎচন্দ্রের রচনাবলী**। শ্রাবণ ১৩৫৮ (ইং ১৯৫১)। পৃ. ৩৭৯।

সাময়িক-পত্রের পৃষ্ঠায় বিক্ষিপ্ত, পুস্তকাকারে অপ্রকাশিত শরৎ চন্দ্রের রচনাবলী-সংগ্রহ।



শরৎ চন্দ্র তিনখানি বারোয়ারি উপন্যাসেরও অন্যতম লেখক ছিলেন; এগুলি—

(১) 'বারোয়ারি উপন্যাস': ইণ্ডিয়ান পাব্লিশিং হাউস হইতে প্রকাশিত, প্রকাশকাল মে ১৯২১। ইহার ২১শ-২২শ অধ্যায় শরৎ চন্দ্রের লিখিত।

(২) 'রসচক্র': প্রকাশকাল বৈশাখ ১৩৪৩ (ইং ১৯৩৬)। ইহার ৩ পৃষ্ঠা হইতে ১৩ পৃষ্ঠার ১৪ পংক্তি পর্য্যন্ত শরৎ চন্দ্রের রচনা। এই সূচনা-ভাগ 'রসচক্র' নামে ১৩৩৭ সালের অগ্রহায়ণ-সংখ্যা 'উত্তরা'য় প্রকাশিত হয়; প্রকৃতপক্ষে এই অংশ প্রথমে কাশী হইতে প্রকাশিত কেদারনাথ বন্দ্যোপাধ্যায়-সম্পাদিত 'প্রবাস-জ্যোতিঃ' পত্রের প্রথম সংখ্যায় (আশ্বিন ১৩২৭) "বাড়ীর কর্ত্তা" নামে মুদ্রিত হইয়াছিল।

(৩) 'ভালোমন্দ': ১৩৪৪ সালের ১৫ই আশ্বিন তারিখের 'বাতায়নে' শরৎ চন্দ্র ইহার সূচনা করেন। ইহা এখনও সম্ভবতঃ পুস্তকাকারে প্রকাশিত হয় নাই।

এই বারোয়ারি উপন্যাসগুলির শরৎ চন্দ্র-লিখিত অংশ 'শরৎচন্দ্রের রচনাবলী' ( ৪৪ সংখ্যক ) গ্রন্থে স্থান পাইয়াছে।

আমরা শরৎ চন্দ্রের লিখিত বহু মূল্যবান্ পত্র সংগ্রহ করিয়া 'শরৎ চন্দ্রের পত্রাবলী'* নামে স্বতন্ত্র পুস্তকাকারে প্রকাশ করিয়াছি। ইহা প্রকাশিত হইবার পর আরও যে-সকল পত্র আমাদের হস্তগত হইয়াছে, কেবল মাত্র সেইগুলিই বর্ত্তমান পুস্তকে মুদ্রিত হইল।

---

* এই পুস্তকের কয়েকটি ত্রুটির প্রতি পাঠকের দৃষ্টি আকর্ষণ করিতেছি, তাঁহারা এগুলি সংশোধন করিয়া লইবেন :—

পৃ ৫৪ : 'প্রবাহ' হইতে উদ্ধৃত পত্রখানি শ্রীসুবোধ রায়কে লিখিত।

পৃ. ১৮১ : কেদারনাথকে লিখিত পত্রখানির খামের উপর এই অংশটুকু ছিল :— "অন্নপূর্ণা ও ধন্যা পড়লাম। বেশ লাগ্‌লো। মন খুশী হল। কিন্তু ঠাকুর-দেবতার বিশ্বাসটা একটু যেন বেশী দ্রুত বেড়ে যাচ্ছে। শেষে রবীন্দ্রনাথের দশায় না দাঁড়ায়। শুনেছি homeopathyতে এর না কি ভালো ওষুধ আছে। ওখানে ভালো হোমিওপ্যাথ যদি থাকে একবার consult করলে মন্দ হ'ত না। শঃ"

[ প্রমথনাথ ভট্টাচার্য্যকে লিখিত ]

১

D. A. G.'s Office, Rangoon
11. 3. 12.

প্রমথকে জানাইতেছি যে আমি ও দেশে মধ্যে মধ্যে গিয়ে থাকি এবং ভবিষ্যতেও যাইবার আশা রাখি। আমি যখন যাই অন্ততঃ শেষ দু-বারের মধ্যে চেষ্টা করিয়াও প্রমথর ঠিকানা না জানায় দেখা করিতে পারি নাই।

আমি নিজেও ভাল নই। কেন না বছর দুই আগে হৃদ্‌রোগে অত্যন্ত কষ্ট পাইয়াছি, আজো সম্ভবতঃ আরোগ্য হই নাই, তবে যন্ত্রণাটা কমিয়াছে।

গত ৫ই ফেব্রুয়ারির রাতে আমার বাড়ী ঘর দোর সব জ্বলিয়া গিয়া একটু মুস্কিলে পড়িয়াছি। হাজার দুই টাকার জিনিসপত্র ত গিয়াছেই তা ছাড়া একটা দামী লাইব্রেরী ছিল—manuscript প্রভৃতি সবই গিয়াছে। মনে করিয়াছিলাম এই মে মাসের শেষেই একটা কিছু প্রেসে পাঠাইয়া দিব। কাহার উপরে ভার দিব ভাবিতেই অনেক বার প্রমথর কথা মনে হইয়াছে কিন্তু এটা মনে করি নাই যে সে আজো সম্ভবতঃ কলিকাতাতেই আছে। আশা করি খবর সব ভালই।—শরৎ

মে মাসের মধ্যে আবার কলিকাতায় যাইব।

২

D. A. G.'s Office, Rangoon
22 3. 12.

প্রমথ—তোমাব পত্র পাইয়া আজই জবাব লিখিতেছি এমন ত হয় না। যে আমার স্বভাব জানে, তাহার কাছে নিজের সম্বন্ধে এর বেশী জবাবদিহি করা বাহুল্য।

অনেক সময়েই যে তুমি আমার কথা মনে করিবে তাহা আমি জানি। কেন না, যাদেব মনে করার কিছুমাত্র প্রয়োজন নাই, তারাও যখন করে, তখন তুমি ত করিবেই!

আমাব ভাগ্যবিধাতা আমার সমস্ত শাস্তির বড় এই শাস্তিটা জন্মকালেই বোধ হয় আমাব কপালে খুদিয়া দিয়াছিলেন। আজ যদি আমি বুঝিতে পারিতাম আমার পরিচিত আত্মীয়-স্বজন বন্ধুবান্ধবেরা সবাই আমাকে ভুলিয়া গিয়াছেন—আমি সুখী হইতাম, শান্তি পাইতাম! তা হইবার নয়। আমাকে ইঁহারা স্মরণ করিবেন, সন্ধান জানিতে চাহিবেন, বিচার করিবেন, এবং অনবরত আমার অধোগতির দুঃখে দীর্ঘনিঃশ্বাস ফেলিয়া আমার মর্ম্মান্তিক দুঃখের বোঝা অক্ষয় করিয়া রাখিবেন। লোকে যে আমার কাছে কি আশা করিয়াছিলেন, কি পান নাই, এবং কি হইলে যে আমাকে নিষ্কৃতি দিতে পারেন এ যদি আমাকে কেহ বলিয়া দিতে পারিত আমি চিরটা কাল তাহার কাছে কৃতজ্ঞ হইয়া থাকিতাম। এত কথা বলিতাম না যদি তুমি গত কথা না স্মরণ করাইয়া দিতে। আমি মরিয়া গিয়াছি—এই কথাটা যদি কোনো দিন কাহারো দেখা পাও—বলিয়ো।

তাই বলিয়া তুমি যেন দুঃখ পাইয়ো না। তোমাকে আমি ভয় করি না। কেন না, তুমি বোধ হয় আমার বিচার করিবার গুরু ভার লইতে চাহিবে না। তাই তোমার কাছে আরো কয়টা দিন বাঁচিয়া থাকিলেও ক্ষতি হইবে মনে করি না। তুমি আমার বন্ধু এবং শুভানুধ্যায়ী। বিচারক হইয়া আমার মর্ম্মান্তিক [ ? ] করিবে না এই আশাই তোমার কাছে করি।

আমার সম্বন্ধে কিছু জানিতে চাহিয়াছ—তাহা সংক্ষেপে কতকটা এইরূপ—

( ১ ) সহরের বাহিরে একখানা ছোটো বাড়ীতে মাঠের মধ্যে এবং নদীর ধারে থাকি।

( ২ ) চাকৃরি করি। ৯০৲ টাকা মাহিনা পাই এবং দশ টাকা allowance পাই। একটা ছোটো দোকানও আছে। দিনগত পাপক্ষয়, কোনোমতে কুলাইয়া যায় এই মাত্র। সম্বল কিছুই নাই।

( ৩ ) Heart disease আছে। কোনো মুহূর্ত্তেই—

( ৪ ) পড়িয়াছি বিস্তর। প্রায় কিছুই লিখি নাই। গত দশ বৎসর Physiology, Biology and Psychology এবং কতক History পড়িয়াছি। শাস্ত্রও কতক পড়িয়াছি।

( ৫ ) আগুনে পুড়িয়াছে আমার সমস্তই। লাইব্রেরী এবং 'চরিত্রহীন' উপন্যাসের manuscript—"নারীর ইতিহাস" প্রায় ৪০০।৫০০ পাতা লিখিয়াছিলাম তা'ও গেছে। ইচ্ছা ছিল যা হোক একটা এ বৎসর publish করিব। আমার দ্বারা কিছু হয় এ বোধ হয় হইবার নয় তাই সব পুড়িয়াছে। আবার সুরু করিব, এমন উৎসাহ

পাই না। 'চরিত্রহীন' ৫০০ পাতায় প্রায় শেষ হইয়াছিল—সবই গেল।

তোমার ক্লাবের কথা শুনিয়া অত্যন্ত আনন্দ পাইলাম। কিরূপ হয় মাঝে মাঝে লিখিয়া জানাইয়ো। নিজেও কিছু করা ভাল—হুজুগের মধ্যে এ কথাটাও ভোলা উচিত নয়। তোমার যে রকম স্বভাব তাহাতে তুমি যে এতগুলি লোকের সহিত ঘনিষ্ঠভাবে পরিচিত হইয়া পড়িবে তাহা মোটেই বিচিত্র নয়।

আমাদের আগেকার 'সাহিত্য সভা'র একটি মাত্র সভ্য 'নিরুপমা দেবীই' সাহিত্যের চর্চ্চা রাখিয়াছেন—আর সকলেই ছাড়িয়াছে—এই না?

আমার আগেকার কোনো লেখা আমার কাছে নাই—কোথায় আছে, আছে কি না-আছে কিছুই জানি না—জানিতে ইচ্ছাও করি না।

আর একটা সম্বাদ তোমাকে দিতে বাকী আছে। বছর তিনেক আগে যখন Heart disease-এর প্রথম লক্ষণ প্রকাশ পায় তখন আমি পড়া ছাড়িয়া oil painting স্থরু করি। গত তিন বৎসরে অনেকগুলি oil painting সংগ্রহ হইয়াছিল—তাহাও ভস্মসাৎ হইয়াছে। শুধু আঁকিবার সরঞ্জামগুলা বাঁচিয়াছে।

এখন আমার কি কবা উচিত যদি বলিয়া দাও ত তোমার কথামত দিনকতক চেষ্টা করিয়া দেখি।

(1) Novel, History, Painting

কোন্‌টা? কোন্‌টা আবার স্থরু করি বল ত।

তোমার স্নেহের শরৎ

৩

D. A. G.'s Office, Rangoon.
29. 4. 12.

প্রমথ,—আমি মনে ক'রে আছি তুমি চিঠি লেখ না কেন—এ দিকে আমি তোমাকে যে চিঠি লিখেছিলাম তা' আমার বাক্সেটেই পড়েছিল। মনে জানি নিশ্চয়ই পোষ্ট করা হয়ে গেছে।—এ রকম ভুল হওয়ায় বড়ই লজ্জিত হয়ে আছি যাহোক এ বারের মত বেশী কিছু মনে কোরো না এই অনুরোধ করি।

আমার Habit প্রভৃতি তুমি অপরের কাছে সন্ধান লইতে গেলে কেন? জিজ্ঞাসা করলে আমি কি বলতাম না মনে কর? অবশ্য তুমি আমার বর্ত্তমান মনের ও শারীরিক অবস্থা জান না—দেখ্‌লে বুঝতে পারবে—মিথ্যা কথা ব'লে কাজ বাড়াবার মত সময় আমার একেবারে নাই।

এ চিঠিতে বেশী কিছু লিখ্‌ব না শুধু এইটুকু জানাচ্ছি যে আমি মে মাসেই যাব—কবে, কি বৃত্তান্ত বল্‌তে চাই নে। আমাকে সশরীরে দেখলেই টের পাবে আমি এসেছি।—

এক রকম শরীরের স্বস্তি নাই তার ওপরেও ক'দিন থেকে আরো যেন অসুখ করেছে—

শীঘ্র জবাব দিও কাজ আছে।—শরৎ

৪

[ ৪ এপ্রিল ১৯১৩ ]

প্রমথ, তোমার আগেকার চিঠিরও এখনো জবাব দিই নি। ভাবছিলাম, তুমি কেন যে আমাকে চিরকাল এত ভালবাস—আমি এ

কথা অনেক দিন থেকেই ভাবি। আমি ত যোগ্য নই ভাই! আমার অনেক দোষ। তোমার সরল, স্নেহপূর্ণ বন্ধুত্ব আমাকে অনেক সময়ে সুখ দেয়—দুঃখ দিতেও ছাড়ে না। ভাবি, আমার সম্বন্ধে এই লোকটা ইচ্ছা ক'রেই আত্মপ্রবঞ্চনা করছে—না, সত্যি এত সরল সুহৃৎ আজ কাল মেলে? তোমাকে আমার কিছুই অদেয় নাই, এ কথা কেউ যদি না বিশ্বাস করে প্রমথ, তুমি করবেই। আমার অনেক দোষের সময়েও যখন বিশ্বাস ক'রে এসেছ, তখন, এখন ত আমি ভাল ছেলের মধ্যেই। আজকাল প্রায়ই সত্যি কথা বলি।

আমার অনেক কথা আছে। আমার 'কাশীনাথ'টা অতি ছেলেবেলাকার লেখা। যে সময়ে ওটা তোমারও ভাল লাগত ( মনে আছে বোধ হয়—পাথুরেঘাটায় ), আমারও ভাল লেগেছিল লিখেওছিলাম। আজ তুমিও বড় হয়েছ আমিও। তোমারও ভাল লাগে নি, আমার ত অতি বিশ্রী লেগেছে। ধন্য সমাজপতি মহাশয়! এও প্রকাশ করেছেন!

অনিলা দেবী ও তাঁর ভাই শরৎ—অর্থাৎ শরৎ এবং অনিলা দেবী—অর্থাৎ অনিলা দেবী এবং শরৎ 'যমুনা' কাগজে কথা দিয়ে নিজের হাত পা বেঁধেছেন। আমি অনেক অপরাধ অনেক গর্হিত কায আমার প্রথম বয়সে করেছি—আব করতে চাই নে ভাই! আমি কথা দিয়েছি—তুমি আমার বন্ধু—এতে প্রফুল্লমনে সম্মতি দাও। লোভের বশে, বা তোমার মত বন্ধুর অনুরোধেও আর অসত্য সৃষ্টি না করি এই আশীর্ব্বাদ ক'রে আমাকে সর্ব্বান্তঃকরণে ভিক্ষা দাও। আমার মামারাও বিরূপ—তাঁদেরও অনেক অনুনয় করেছি। আমার লেখা, ( ছোট গল্পে যদিও তেমন

মজবুত নই ) ফাল্গুন থেকে যমুনায় বেরোচ্ছে এবং তোমার অনুমতি পেলে আরও কিছু কাল নিশ্চয়ই বেরোবে। আমার মত্ এবং গল্পের ধারা সম্বন্ধে বিচার করবার জন্য দুই এক দিনের মধ্যেই যমুনা পাবে। যমুনা দেখে সমুদ্রের ধারণা তোমার না করতেও হয়ত হ'তে পারে। যমুনা দেখে যমুনার ধারণাই কোরো—তোমার স্বাধীন মত লিখে জানাইয়ো। বৈশাখও প্রথম বৈশাখেই পাবে। তাতে নারীর মূল্য ব'লে ক্রমশঃ একটা প্রবন্ধ অনিলা দেবী লিখছেন। তাব সম্বন্ধেও মত দেবে।

'চরিত্রহীন' তোমাকে পড়তে দিতে পারি কিন্তু মুদ্রিত করবার জন্য নয়। এটা চরিত্রহীনের লেখা চরিত্রহীন—তোমাদের সুরুচির দলের মধ্যে গিয়ে বড়ই বিব্রত হয়ে পড়বে—তা ছাড়া অত্যন্ত অশোভন দেখাবে। আমার সম্বন্ধে ( অবশ্য আমার recent লেখা প্রভৃতি আলোচনার পরে ) যদি ভাল opinion হয় এবং আমার লেখা চাও নিশ্চয়ই দেবো—কিন্তু, এখন নয়। নিঃশব্দে গোপনে—ঢাক ঢোল পিটে ফটোগ্রাফ দিয়ে নয়। আমি অত অর্ব্বাচীন নই। আরও একটা কথা এই যে, চরিত্রহীন গল্প হিসাবে—তা' সে প্রায় কিছুই নয়। অ্যানালিসিস্ —Psychological—এই ইচ্ছা নিয়েই লিখি। সেটা পুড়ে যায় তার পরে দুটো মিশিয়ে একরকম ক'রে লিখেছি।

আজ এই পর্য্যন্ত। বাড়ীর খবর ভাল ত? আমার কথাটা বাড়ীর মধ্যে একবার জানিয়ে দিয়ো। তোমার পিসীমাকে প্রণাম জানালাম।

তোমার স্নেহের শরৎ

প্রমথ, একটা অহঙ্কার করব—মাপ করবে? যদি কর ত' বলি। আমার চেয়ে ভাল Novel কিম্বা গল্প এক রবিবাবু ছাড়া আর কেউ

লিখতে পারবে না। যখন এই কথাটা মনে জ্ঞানে সত্য ব'লে মনে হবে —সেই দিন প্রবন্ধ বা গল্প বা উপন্যাসের জন্য অনুরোধ করো। তার পূর্ব্বে নয়—এই আমার এক বড় অনুরোধ তোমার উপরে রইল। এ বিষয়ে আমি কারও কাছে অসত্য খাতির চাই না—আমি সত্য চাই। তোমাদের কাগজে ভাল লেখার অভাব হবে না; কেন না, তোমরা টাকা দেবে। কিন্তু, আমি যদি এই সময়েই 'যমুনা'কে ছাড়ি, তার আর কেউ থাকবে না। অথচ, আমি বলেছি, যদি meritএর আদর থাকে—তবে যমুনা বড় হবেই। আমি কোনদিন কোন কাজেই এলাম না ভাই, যদি এই একটা কাজ সম্পন্ন ক'রে তুলতে পারি, তবুও একটু সুখে মরব। এর মধ্যে আমাকে জবাব দেবার প্রয়োজন নাই। একেবারে বৈশাখের যমুনা দেখে তোমার স্বাধীন মত দিয়ে চিঠি লিখো। দিদির নারীর লেখাটা সম্বন্ধে বোধ করি তোমার কিছু কুরুচি ভাব উদ্রেক করবে, কিন্তু Truth চাইই। আজকালকার দিনে এইটারই সবচেয়ে প্রয়োজন। আমি নির্ভীক লোক— খাতির ক'রে কথা বলতে জানি না—তাই আমি নিজের ওপর এই ভারটা নিয়েছি ঠিক এই ধরণের বারটা প্রবন্ধ লিখব যথা— ( ১ ) নারীর মূল্য ( ২ ) ধর্ম্মের মূল্য ( ৩ ) ঈশ্বরের মূল্য ( ৪ ) নেশার মূল্য ( ৫ ) মিথ্যার মূল্য ( ৬ ) আত্মার মূল্য ( ৭ ) পুরুষের মূল্য ( ৮ ) সাহিত্যের মূল্য ( ৯ ) সমাজের মূল্য ( ১০ ) অধর্ম্মের মূল্য ( ১১ )...... ( ১২ )......

বোধ করি বছর দুই লাগবে শেষ করতে। মত কি? ভাল হবে? দ্বাদশ মূল্য নাম দেব মনে করছি। তোমার লেখার কি হ'ল? বলেছিলে পাঠাবে? যদি পাঠাও 'registered' পাঠাবে।

৫

১৭ই এপ্রিল ১৯১৩

রেঙ্গুন

প্রমথ, তোমার কাল পত্র পাইয়াছি আজ জবাব দিতেছি। সময় নাই কাজের কথা বলি। বৈশাখের যমুনায় ইহারা বিজ্ঞাপন দিয়াছে যে চরিত্রহীন শ্রাবণ হইতে তাহারাই বাহির করিবে। এ অবস্থায় আমার আর কি বলিবার আছে জানি না। কেন যে তুমি আমাকে না জিজ্ঞাসা করিয়া হরিদাসবাবুকে এ প্রস্তাব করিয়াছিলে তাহা নিশ্চয়ই বুঝি। তুমি জানিতে অসাধ্য না হইলে তোমাকে অদেয় আমার কিছুই থাকিতে পারে না। এখন এই বিভ্রাট যে কিরূপে উত্তীর্ণ হইব স্থির করা যথার্থই কঠিন হইয়া দাঁড়াইয়াছে। তুমি যে আমার জন্য লজ্জা পাইবে (false position)এ পড়িবে এইটাই আমাকে দ্বিধায় ফেলিযাছে—না হইলে আমি কোন কথাই মনে করিতাম না। যমুনায় ছাপা উচিত কি না এ কথাই উঠিতে পারিত না। এখন, তোমার সম্মান অসম্মানের কথা—এইটাই আসল কথা। জলধরবাবু প্রভৃতি নামজাদা লেখক—তাহাদের জোর করিয়া পয়সার লোভে লেখা উপন্যাস অবশ্য ভাল হইতেই পারে না কিন্তু, তবু নাম আছে—সেগুলো ফিরাইয়া দিয়া ভাল কর নাই। অথচ, আমারটা যে তোমরা ভাল বলিয়া বিবেচনা করিবে এরই বা স্থির কি? যাই হোক তোমাকে অন্তত: পড়িবার জন্যও 'চরিত্রহীনে'র যতটা লিখিয়াছিলাম—(আর অনেক দিন লিখি নাই) পাঠাইব মনে করিয়াছি। আগামী মেলে অর্থাৎ এই সপ্তাহের মধ্যেই পাইবে। কিন্তু, আর কোনরূপ বলিতে পারিবে না। পড়িয়া ফিরাইয়া দিবে।

তাহার প্রথম কারণ, এ লেখার ধরণ তোমাদের কিছুতেই ভাল লাগিবে না। Appreciate করিবে কি না সে বিষয়ে আমার গভীর সন্দেহ। তাই এটা ছাপিয়ো না। সমাজপতি মহাশয় অত্যন্ত আগ্রহের সহিত ইহা চাহিয়া পাঠাইয়াছেন—কেন না তাঁহাব সত্যই ভাল লাগিয়াছে। তোমাদের জলধর সেন প্রভৃতির লেখাই বেশ হইবে। আমার এ সব বকাটে লেখা—এর যথার্থ ভাব কেই বা কষ্ট করিয়া বুঝিবে, কেই বা ভাল বলিবে! তবে, তোমার উপর আমার এই শপথ রহিল যদি বাস্তবিকই আর দ্বিতীয় উপায় না থাকে তা হলে আর কি বলিব অন্যথা আমাকে ছাড়িয়া দিয়ো—যমুনার কলেবরই ইহাতে বৃদ্ধি করিব। তার চেয়েও আর একটা বড় কথা আছে। তুমি যদি সত্যই মনে কর এটা তোমাদের কাগজে ছাপার উপযুক্ত তাহলে হয়ত ছাপিতে মত দিতেও পারি, না হলে তুমি যে কেবল আমার মঙ্গলের দিকে চোখ রাখিয়া যাতে আমারটাই ছাপা হয় এই চেষ্টা কবিবে তাহা কিছুতেই হইতে পারিবে না। নিরপেক্ষ সত্য—এইটাই আমি সাহিত্যে চাই। এর মধ্যে খাতির চাই না। তা ছাড়া তোমাদের দ্বিজুদা মত করিবেন কি না বলা যায় না। যদি আংশিক পরিবর্ত্তন কেহ প্রয়োজন বিবেচনা করেন তাহা কিছুতেই হইতে পাবিবে না উহার একটা লাইনও বাদ দিতে দিব না। তবে, একটা কথা বলি—শুধু নাম দেখিয়া আর গোড়াটা দেখিয়া চবিত্রহীন মনে করিয়ো না। আমি একজন Ethicsএর student—সত্য student. Ethics বুঝি এবং কাহারো চেয়ে কম বুঝি বলিয়া মনে করি না। যাই হৌক পড়িয়া ফিরিয়া দিয়ো এবং তোমার নির্ভীক মতামত বলিয়ো।

তোমার মতামতের দাম আছে। কিন্তু মত দিবার সময় আমার যে গভীর উদ্দেশ্য আছে সেটাও মনে করিয়ো। ওটা বটতলার বই নয়। ষাঁড়ের বাড়ীর গল্পও নয়। যদি ছাপাবার উপযুক্ত মনে হয় তাহা হইলেও বলিবে আমি শেষটা লিখিয়া দিব। শেষটা আমি জানিই—আমি যা তা যেমন কলমের মুখে আসে লিখি না গোড়া থেকেই উদ্দেশ্য ক'রে লিখি—এবং তাহা ঘটনাচক্রে বদলাইয়াও যায় না। বৈশাখের যমুনা কেমন লাগল? 'পথনির্দ্দেশ' বুঝতে পারলে কি? শীঘ্র জবাব দিয়ো—

শরৎ

৬

[ মে ১৯১৩ ? ]

প্রমথ, তুমি যতক্ষণ না আমার লেখা পড়, ততক্ষণ আমার লেখা যেন অসম্পূর্ণ থেকে যায়। এটা সম্ভবতঃ ছেলেবেলার অভ্যাস। এই জন্যই 'যমুনা' যাতে তোমার কাছে যায়, সে ব্যবস্থা আমাকে নিজেই করতে হয়েছে। আমার স্বভাব জানই ত। যারা আপনার লোক তারা যে আমাকে ঠিক জানতে পারে, অথচ, পরে আমার কিছুই না জানে এই যে আমার স্বাভাবিক ব্যাধি—এর অনুরোধেই তোমাকে যমুনা পাঠানো এবং এর জন্যই তোমার কাছে 'চরিত্রহীন' পাঠালাম। আশা করি এত দিনে পেয়েছ। কি জানি আমার মনে একটা ভয় হয়েছে এই বইটা ভাল লাগবার সাহস তোমার নাই Intellectually এ একেবারে নির্দ্দোষ না হলেও নেহাৎ নীচু নয়—।

কিন্তু 'রুচি'র কথ তুল্‌লে গোড়াটায় এর দোষ কিছু বেশী। অথচ, সব বুঝেও আমি এর এক ছত্রও বাদ দিই নি—দিবও না। যাক্ এ কথা। তোমাকে পড়তে দিয়েছি তোমার honest opinion দিয়ে ফিরিয়ে দেবে আশা করি—অনুরোধ করি। তোমরা reject কর—আমার এই (ঈশ্বরের কাছে) আন্তরিক প্রার্থনা। কারণ, তোমাকে তাহলে আর false positionএ পড়তে হবে না। সহজেই বলতে পারবে—এ পছন্দ হয় নি। একবার মনে করেছিলাম, প্রমথ, তোমাদের কাগজের জন্য কিছু ছোট গল্প সাধ্যমত ভাল ক'রে লিখব—কেন না, তুমি এ কাগজের মঙ্গলাকাঙ্ক্ষী। কিন্তু, হঠাৎ সে আশাও ছাড়লাম। এর সঙ্গে যে চিঠি পাঠালাম (ফণীবাবুর—যমুনা সম্পাদকের) তা থেকেই সব বুঝবে—এবং হরিদাসবাবুর আপনার লোকে যখন এরি মধ্যে আমার নামে এত মিথ্যা আমারি বন্ধুদের কাছে বলেছে, তখন ভবিষ্যতে (যদি তোমাদের সঙ্গে সম্বন্ধ রাখি) আরো যে কত মিথ্যা কুৎসা রটবে তা ত তুমিই বুঝতে পাচ্ছ। আমার নিন্দায় আমার চেয়ে তুমি নিজে বেশী কষ্ট পাবে তা' আমি বেশ জানি, কিন্তু, পাছে হরিদাসের প্রতি স্নেহ তোমাকে আমার দিকে অন্ধ ক'রে ফেলে তাই এত কথা লিখলাম—না হ'লে শুধু ফণীর চিঠিটা পাঠিয়েই তোমার সৎ বিবেচনার উপর বরাত দিয়েই চুপ ক'রে থাকতাম। যা' আমি সবচেয়ে ঘৃণা করি (বড় লোকের নির্লজ্জ খোসামোদ) তাই কি প্রকারান্তরে আমার ভাগ্যে ঘটবে যদি তোমাদের সঙ্গে 'সাহিত্যিক' সম্বন্ধ রাখি? তোমরা টাকা দেবে, তোমাদের influence ছোট সাহিত্যসেবীদের মধ্যে প্রচুর—কিন্তু

আমি ছোট সাহিত্যসেবীও নয় এবং টাকার কাঙালও নয়। অন্ততঃ আত্মসম্ভ্রম বিসর্জ্জন দিয়ে নয়। একা তুমি এবং তোমার ভালবাসা ছাড়া আমাকে কিনতে পারে, এত টাকা তোমাদের কলকাতাতেও নেই, ত' তোমাদের পাড়াটি ত ছোট। কি দুঃখ হয় বল ত? হরিদাস বাবুর manager সু— তাকে আমিও চিনি—আমার সম্বন্ধে এত মিথ্যা রটাতে তার একটু সঙ্কোচ বোধও হ'ল না? তারা মনে করে আমি তাদেরি মত হীন, নীচ, ব্যবসাদার সাহিত্যসেবীর মুখ ভ্যাংচানি—না? প্রমথ, বেশী গর্ব্ব করা ভাল নয়, আমি কি তা' আমি জানি। আমি যে কোন কাগজকে আশ্রয় দিয়েই তাকে বড় করতে পারি—এ যদি তোমার মিথ্যা কথা ব'লে মনে হয়, বেশী দিন নয়—একটা বৎসর দেখো—তার পরে বলবে শরৎ কেবল জাঁকই করে না। যাক এ সব আমাদের আপোষের কথা এ নিয়ে কারো কোন ক্ষতি বৃদ্ধি নেই—কিন্তু, যদি তোমার ওঁদের ওপর এতটুকুও influence থাকে, আর যদি আমি তোমার শত্রু না হই, ত' এ সব মিথ্যা যাতে আর না রটে তা' কোরো ভাই। আমি ঝুড়ি ঝুড়ি লিখতেও পারি নে—লিখলেও ছাপাবার জন্যে ভদ্রলোককে চিঠি লিখে লিখে ব্যতিব্যস্ত ক'রে তুলি নে। ফণী আমাকে কিছুতেই একটি কথাও মিথ্যা বলবে না এ আমি নিশ্চয় জানি। তাছাড়া আমিও ঐ হতভাগা বাগচীকে জানি অর্থাৎ ওর সম্বন্ধে শুনেছি। তাই এত দুঃখ হয়েছে, যে তোমাকেও এ সব রূঢ় কথা লিখতে বাধ্য হ'তে হ'ল।

প্রমথ, আমি 'যমুনা'কে ভালবাসি সে কথা তোমার অগোচর নাই, তবুও পাছে তোমাকে অমর্য্যাদা করা হয়, এই ভয়েই তোমাকে

'চরিত্রহীন' পাঠিয়েছি। ( তুমি ভাল-মন্দ কি বল, না-বল সেটাও আর একটা কথা ) যদি একেবারেই না পাঠাই, তোমাদের দলের লোকের মনে হ'তে পারে, আমি তোমাকে ঠিক অত বেশী ভালবাসি না। কিন্তু ভাল যে বাসি এইটা সপ্রমাণ করবার জন্যেই তোমাকে পাঠানো। তুমি পড়বে এবং reject করবে। ক্ষতি নাই, তবু তোমার মান থাকবে এবং আমার ওপরে যে তোমার জোর আছে সেটাও জানা যাবে। তোমার চিঠি পেলে আমি ফণী পালকে লিখে দেব। সে তোমার কাছ থেকে ওটা নিয়ে আসবে।

আর একটা কথা বলি প্রমথ, টাকার গর্ব্বটাই তোমাদের দলের লোকের মনে যেন খুব বেশী না থাকে। **টাকা সবাইকে কিনতে পারে না**। একটু সৎ, একটু honest হওয়া চাই। গাছে না উঠতেই এক কাঁদি? এখনও কাগজের অনুষ্ঠান-পত্র বার হ'ল না, এর মধ্যেই এত ঝুড়ি ঝুড়ি মিথ্যা গ্লানি? তোমরা পরে যে কি করবে আমি তাই ভাবছি। সমাজ যাতে ভাল হয়, লোক যাতে সৎ শিক্ষা পায়, মাসিক কাগজের সে একটা প্রধান উদ্দেশ্য হওয়া চাই। অথচ, এমনি তোমাদের manager যে—তাঁর কথা আর বেশী তুলতেও রাগ হচ্ছে। টাকা খরচ ক'রে, মাইনে দিয়ে কি এই লোক রাখে? এই সব নমুনা যাতে বেশী প্রশ্রয় না পায়, হরিদাস বাবুকে আমার সবিনয় অনুরোধ জানিয়ে বলবে। বলবে—আমার পেশা চাক্‌রি—তাতে দু-মুটো খেতে পাই। আমি সন্ন্যাসী—আমার নামের ওপর টাকার ওপর আত্মসম্মানের চেয়ে বেশী লোভ নেই। তাছাড়া, আমি ত' হরিদাস বাবুর কোন অন্যায় করি নি, যে, তাঁর "ডান-হাত"

আমার 'ডান-হাত'টা কাটবার চেষ্টা ক'রে বেড়াবে। আমার অভিমান বড় কম নয়। কিছু কম হ'লে আর এমন নির্ব্বাসনে এত অজ্ঞাতবাসে থাকতে পারতাম না।

যাই হোক—তুমি আমার বন্ধু। বন্ধু বললে যা মানে হয় তাই। তার এক তিল কম নয়। যা উচিত তুমি করবে।

'পথনির্দ্দেশ' পড়েছ? কেমন লাগল? কিছু মনে পড়ে ভাই—বহুদিনের একটা গোপন কথা? না পড়লেও ক্ষতি নেই—কিন্তু, কেমন লাগল—লিখো। শুনতে পাই এটা সকলেরই খুব ভাল লেগেছে। (যদিও একটু শক্ত-গোছের এবং একটু মন দিয়ে পড়া দরকার)

আজ ক'দিন যেন একটু জ্বরোভাব টের পাচ্ছি। জ্বর না হ'লে বাঁচি। তোমার ছেলে কেমন আছে? আশীর্ব্বাদ করি যেন শীঘ্র আরোগ্য হয়ে ওঠে।

প্রাণধন বাবুকে আমার নমস্কার জানিয়ে—আমার কথাটা একটু মনে ক'রে দিয়ো। নিতান্ত যেন ভুলে না যান এইটি মাঝে মাঝে কোরো।—শরৎ

প্রমথ, আমার একটা ধারণা জন্মিয়াছে যে সু—র অত কথার মধ্যে হয়ত একটু সত্য নিহিত আছে। হয়ত ওঁরা (অর্থাৎ হরিদাস বাবু প্রভৃতি) বলিয়াছেন যে আমার একখানি বই দয়া করিয়া তাঁর কাগজে প্রকাশ করিয়া দিলে আমি চিরকৃতজ্ঞ হইয়া থাকিব। মস্ত ভুল প্রমথ। মস্ত ভুল !!

প্রমথ, সু—র সঙ্গে দেখা হ'লে জিজ্ঞাসা কোরো তার 'অ—'তে যদি

দয়া ক'রে আমার কিছু ছাপায় ত' কিছু টাকাকড়িও না হয় তাকে দিতে পারি। D— swine! সে লোকটা না কি 'পুণ্যের জয়' না কি একটা লিখেছিল। পুণ্যাত্মা লোকের এই লেখাই ত চাই।

৭

3/5/13

প্রমথ, 'চরিত্রহীন' পেলে কি না সে খবরটাও দিলে না। ইতিপূর্ব্বে দু-চার দিন মাঝে মাঝে চিঠিপত্র পাচ্ছিলাম—কিন্তু এই যে নিজের কায হয়ে গেছে বস্ চুপ ক'রে আছ। যা হোক্ ওটা পড়্‌লে কি? কি রকম বোধ হয়? আমার সন্দেহ হচ্ছে তোমার ভাল লেগে উঠ্‌ছে না—অন্ততঃ ভাল বলবার সাহস হচ্ছে না, না? কিন্তু, ভালই হোক আর মন্দই হোক অ্যানালিসিস্ ঠিক আছে, না? দার্শনিক গোছের।—নীরস? এইখানে একটা কথা তোমাকে আর একবার মনে ক'রে দিই। যদি ভাল ব'লে না মনে হয়, প্রকাশ করবার তিলমাত্র চেষ্টা কোরো না। হয় 'সাহিত্যে' না হয় 'যমুনা'য়, না হয়, 'ভারতী'তে বেরুতে পারবে, কিন্তু, তোমাদের এটা নূতন কাগজ—একটু 'পুণ্যের জয়,' কিম্বা ঐ রকমের ঘোরাল সতীত্ব, হিন্দুর বিধবা পুড়ে মরছে কিম্বা ঐ রকম জলধর সেন গোছের দিব্যি হবে। লোকেও খুব তারিফ ক'রে বল্‌বে—হাঁ, হিঁদু কাগজ বটে! হিন্দু ideal বজায় হচ্ছে। তা নইলে এ সব লেখা একে ত' শক্ত, তার পরে তেমন হিঁদু মাখামাখি নয়। রুচির দিক্ দিয়ে ত objection নিশ্চয়ই হবে টের পাচ্ছি। এ ব্যবসায় কোন্‌টা ভাল দাঁড়ায় সেইটা দেখা প্রথম উদ্দেশ্য হওয়া চাই। কিন্তু, তোমার স্বাধীন নিরপেক্ষ

মতও চাই। আমি জানতে চাই আমার বন্ধু প্রমথনাথ কি বলেন। যদি তোমার নিরপেক্ষ মত এই হয় যে, ওটা ভাল হবে না, তা হ'লে যাতে ভাল হয় তার চেষ্টা করব। তোমার পড়া হয়ে গেলে আমাকে লিখো আমি চিঠি লিখে দিলে ফণী গিয়ে নিয়ে আসতে পারবে। তোমাদের অনুষ্ঠানপত্র কি এখনও বার হয় নি? বার হ'লে আমাকে যদি দয়া ক'রে একটা পাঠাও ত' বড় ভাল হয়। এবং যখন কাগজ বেরোবে তখন এক কপি পাঠিয়ে দিলে দেখ্‌তে পারব।

তোমাকে একটা পরামর্শ দিই। তুমি না কি ভার নিয়েছ, তাই বলা, না হ'লে বলতাম না। যদি ধারাবাহিক নভেল বার কর তা হ'লে যাতে বেশ সন্ন্যাসী টন্ন্যাসী—তপ—জপ—কুলকুণ্ডলিনী ফুলকুণ্ডলিনী থাকে তার চেষ্টা দেখবে। ওটা বাজারে বড় নাম ক'রে দেয়। আর দেখবে যাতে শেষের দিকে হয় দুটো চারটে হুড়মুড় ক'রে ম'রে যাবে— একটা বিষ খাওয়া চাই!) আর না হয়, কোথা থেকে হঠাৎ সবাই এসে এক যায়গায় মিলে যাবে! এ হ'লে লোকে খুব তারিফ করবে। এবং নূতন কাগজ বার করতে হ'লে এই সব নবেলের বড় আদর। আমাকেও যদি অনুমতি কর আমি চরিত্রহীনের বদলে ঐ রকম একটা চমৎকার জিনিস অতি সত্বর লিখে দিতে পারব। যা ভাল বিবেচনা কর লিখ্‌বে। আমি সেই মতই রচনা সুরু ক'রে দেব। যদি আমাকে হুকুম দাও ত ঐ সঙ্গে দুটো লাল কালিতে ছাপা তন্ত্র টন্ত্র পাঠাবে বিশেষ আবশ্যক।—ওগুলো এখানে পাওয়া যায় না। এবং লিখে জানাবে কতগুলো (অর্থাৎ দুটো কি চারটে) সন্ন্যাসী ফকিরের আবশ্যক। নায়িকা সতীত্ব রক্ষার জন্য কি রকম বীরত্ব করবে তারও একটু আভাস

দিয়ে দিলে ভাল হয়। এবং ষট্‌চক্রভেদের আবশ্যক কি না তাহাও লিখবে। ভাল কথা—তোমাদের পরম বন্ধু সু—র সম্বাদ কি, কেমন আছেন তিনি? কি করলেন? কি কি মন্ত্রণা তিনি আজ পর্যান্ত দিলেন শুনি? মন্ত্রণা যে মূল্যবান্ হবে তাতে কোন সন্দেহ নেই। আমার আন্তরিক ভালবাসা জেনো।—

তোমার স্নেহের শরৎ

প্রমথ, তামাসা করলাম ব'লে রাগ কোরো না যেন! নিছক তামাসা কারু ওপরে কোন রকম reflection নয় তাহা নিশ্চয় জেনো। তোমাকে একটু তামাসা করলাম শুধু এই জন্যে যে, তুমি না দেখেই 'চরিত্রহীনে'র জন্য মহা হাঙ্গামা লাগিয়েছিলে। আমি তোমাকে অনেক আগেই লিখেছিলাম এটা 'চরিত্রহীন', ষট্‌চক্রভেদ নয়। কেবল Ethics আর Psychology! ধর্ম্ম নয়। যা হোক তুমি যে তোমার দলের মধ্যে আমার জন্যে অপ্রতিভ হবে সেইটাই আমার বড় দুঃখ। যে কেহ তোমাকে এ সম্বন্ধে বলবে তাকেই এই ব'লে জবাব দিয়ো শরৎ লিখতে যে জানে না তা নয়, তবে এটাতে তার কিছু উদ্দেশ্য আছে, সেটা অসম্পূর্ণ অবস্থায় চোখে পড়ছে না। আমি যে গল্প বানাতে পারি তার কতক নমুনা ছেলেবেলাতেও পেয়েছ, সম্প্রতিও বোধ হয় পেয়েছ। এই ব'লে জবাবদিহি কোরো। আমি ভবিষ্যতে তোমাদের যাতে ভাল লাগে এই রকম ক'রে একটা নভেল লিখে দেবো, কিছু মনে কোরো না। আর এক কথা—অনিলা দেবী আমার দিদি—আমি নয়। কি কোরে তুমি জানলে যে একই ব্যক্তি? কেন এ কথা বিধুবাবুকে বললে? ভাল কর নি, আমি ত

তোমাকে কোথাও বলি নি এঁরা এক ব্যক্তি? দু কান চার কান করতে করতে কথাটা (যাহা মিথ্যা) প্রকাশ হয়ে পড়তে পারে। তা হ'লে ভারী লজ্জার বিষয় হবে। কেন না, অনেক তীব্র সমালোচনা দিদি করবেন বলেছেন। ঠাকুরবাড়ীর বিরুদ্ধে তাঁদের কত স্থানে কত ভুল সেই সমালোচনা করবেন ব'লে আমাকে লিখে পাঠিয়েছেন। বোধ করি বড় grand হবে! শুনছি ঠাকুরবাড়ীর প্রায় সবাই শুধু নামের জোরেই আজকাল যা তা লিখছেন। সম্প্রতি ঋতেন্দ্রবাবুর একটা সমালোচনা ফাল্গুনের 'সাহিত্যে' কাণকাটার ইতিহাস ব'লে যা লিখেছেন, সমস্ত ভুল সম্বাদ, এমন মাথা উঁচু ক'রে সবজান্তা গোছ হয়ে যে মানুষে লিখতে পারে, দিদি লিখেছেন, এটা তিনি আর কখন কোন ইংরাজি বাঙলা বইয়ে পড়েন নি। আমার বিশ্বাস তাঁর অধ্যয়নটা a little bit *wide.* এ অবস্থায় লোকে যদি মনে করে একজন সামান্য কেরাণী এবং গল্পলেখক এই সমস্ত গম্ভীর সমালোচনা করছেন সেটা দেখ্‌তে শুন্‌তে বড় ভাল হবে না। তা ছাড়া দিদিও দুঃখ করতে পারেন। কথাটা পার ত উল্টে নিয়ো।—শ

৮

[জ্যৈষ্ঠ ১৩২০?]

প্রমথনাথ! তোমার একসঙ্গে দুইখানি পত্র পাইয়া নিশ্চিন্ত হইলাম। আমি যদিও ফণীর পত্র পাইয়া একটু উত্তেজিত হইয়া উঠিয়াছিলাম, তথাপি তোমার বৃদ্ধ বাগচি মশায়কে লইয়া এতটা করা উচিত হয় নাই। বুড়ো মানুষ শাপ শাপান্ত করিবে, ভাল নয়। একটু

বিনয় ক'রে বলিও যেন আর কিছু না মনে করেন। তিনি যখন কিছু সত্যই বলেন নাই তখন এ কথা এই পর্য্যন্ত। আমার তোমাদের Ev. Clubএ যে সুখ্যাতি হইয়াছে শুনিয়া বড় সুখী হইলাম। কাছে থাকিলে দ্বিজু বাবুকে প্রণাম করিয়া পায়ের ধূলা লইয়া আসিতাম। এর বেশী আর কিছুই করিবার আমার বোধ করি ক্ষমতা থাকিত না। তোমাকে একটা কথা জিজ্ঞাসা করি। ভাগলপুরে এবং এখানে একটা মতভেদ এই হয় যে, 'রামের সুমতি'র চেয়ে 'পথনির্দ্দেশ' ঢের ভাল। দ্বিজুবাবুকে আমার প্রণাম দিয়ে জিজ্ঞাসা করিয়ো ত কোন্‌টা শ্রেষ্ঠ। তাঁর কথাটাই final হবে এবং মতভেদও বন্ধ হবে। 'ভারতবর্ষ' যখন তোমার কাগজের মতই তখন এ বিষয়ে আমার কর্ত্তব্য আমিই স্থির করব। এ বিষয়ে মনের কথা বলা নিষ্প্রয়োজন। তবে এই কথা, আমার বড় সময় কম। রাত্রে লিখিতে পারি না, সকালে ঘণ্টা দুই, তা হয়ত তাও সব দিন ঘটিয়া উঠে না। তোমাকে আমার একটা নিবেদন আমার 'যমুনা'কে একটু স্নেহ কোরো। 'ভারতবর্ষ' যেমন তোমার, 'যমুনা' তেমনি আমার। যাতে ওর ক্ষতি না হয়ে শ্রীবৃদ্ধি হয় একটু সে দিকে নজর রেখো ভাই। ফণীকে আমি স্নেহ করি সত্য, কিন্তু তাই ব'লে যে তোমার অসম্মান ক'রে কিম্বা তোমাকে উপেক্ষা ক'রে, তা সে ফণী কেন, কাহারো জন্যই সেটা আমি পারিব না। সেই জন্যই 'চরিত্রহীন' পাঠাই। যদিও এই পাঠানো লইয়া অনেক কথা হইয়া গিয়াছে এবং হইবে তাহা জানিয়াও আমি পাঠাইয়াছি। যা হোক্ তোমাদের যখন ওটা পছন্দ হয় নাই তখন আমাকে ফেরত পাঠাইয়ো। বিজ্ঞাপন যেমন দেওয়া হইয়াছে সেই মত 'যমুনা'তেই ছাপা হইবে।

তুমি বলিয়াছ একেবারে পুস্তকাকারে ছাপাইলে ভাল হয়। সত্য, কিন্তু এতটা অগ্রসর হইয়া পড়িয়াছে, যদি নিজের স্বার্থের জন্য ফণীকে না দিই সে বড়ই দেখিতে মন্দ এবং লজ্জাকর হইবে। তুমি যা লিখিয়াছ তাহা আমিও জানিতাম। আমি জানিতাম, ওটা তোমাদের পছন্দ হইবে না এবং সে কথা পূর্ব্ব পত্রে লিখিয়াওছিলাম। তবে, এ সম্বন্ধে আমার এই একটু বলবার আছে যে, যে লোক জানিয়া শুনিয়া 'মেসের ঝি'কে আরম্ভতেই টানিয়া আনিবার সাহস করে, সে জানিয়া শুনিয়াই করে। তোমরা ওকে, ওর শেষটা না জানিয়াই অর্থাৎ সাবিত্রীকে মেসের ঝি বলিয়াই দেখিয়াছ। প্রমথ, হীরাকে কাঁচ বলিয়া ভুল করিলে ভাই। অনেক বিশেষজ্ঞ ও বইটা পড়িয়া মুগ্ধ হইয়াছিল। ইহার উপসংহার জানিতে চাহিয়াছ। এ একটা Scientific Psych. and Ethical Novel: আর কেউ এ রকম করিয়া বাঙলায় লিখিয়াছে বলিয়া জানি না। এইতেই ভয় পেলে ভাই? কাউন্ট টলষ্টয়ের 'রিসরেকশন' পড়েছ কি? *His Best Book* একটা সাধারণ বেশ্যাকে লইয়া। তবে, আমাদের দেশে এখনো অতটা art বুঝিবার সময় হয় নাই সে কথা সত্য। যা হোক, ওটা যখন হইল না তখন এ লইয়া আলোচনা বৃথা। এবং আমারও তেমন মত ছিল না। তোমাদের ওটা নতুন কাগজ, ওতে এতটা সাহসের পরিচয় না দেওয়াই সঙ্গত। তবে, আমারও আর অন্য উপায় নাই। আমি উলঙ্গ বলিয়া artকে ঘৃণা করিতে পারিব না, তবে যাতে এটা in strictest sense moral হয় তাই উপসংহার করব। আমাকে Registry ক'রে পাঠিয়ে দিও, ফণীকে দিবার আবশ্যক নাই। তোমাদের প্রথম সংখ্যার জন্য কি দিব ভাই?

কি রকম চাও একটু লিখে জানালে বড় ভাল হয়। আমার যথাসাধ্য করিব। হাঁ, আর একটা কথা, এর পূর্ব্বে আমাকে যদি কেহ এ বিষয়ে একটু সতর্ক করিত, অর্থাৎ বলিত—ঝি লইয়া সুরু করাটা ঠিক নয়, আমি হয়ত আলাদা পথ দিয়া যাবার চেষ্টা করতাম। তা সে কথা কেহই বলিয়া দেয় নাই। এখন too late. 'পাষাণ'টা কি ভাল মনে নেই। নিজের কাছেও নেই। তা ছাড়া ও ছেলেবেলার লেখা। না দেখে না সংশোধন ক'রে কিছুতেই প্রকাশ করা যায় না। করলে হয়ত কাশীনাথের মত হয়ে দাঁড়াবে। আমার 'চন্দ্রনাথ' গল্পটা মনে আছে? সেটাকেও এখন সম্পূর্ণ নূতন ছাঁচে ঢালতে হয়েছে। সেটা যমুনায় বেরুচ্ছে। এটা শেষ হ'লে চরিত্রহীন বার করা হবে ব'লেই সকলে স্থির করেছেন। সমাজপতি মশাইকে দিবার কথা ছিল, এবং এ জন্য তিনি পত্রাদিও লিখেছিলেন কিন্তু ফণীর কাগজ যে আমার কাগজ।

তুমি ফণীর উপরে রাগ কোরো না। লোকটা ভালই। কিন্তু সে কি ক'রে জানবে তুমি আমি কি, এবং ২০ বছরের কি ঘনিষ্ঠ সূত্রে আবদ্ধ। লোক মনে করে বন্ধু। কিন্তু বন্ধুত্ব যে কাহাদের মধ্যে, কিরূপ বন্ধুত্ব তা সে বেচারা কি ক'রে জানবে?' তোমার আমার কথা তুমি আমি ছাড়া আর ত কেউ জানে না প্রমথ! যদি কোনদিন এ বিষয়ে তার সঙ্গে তোমার কথা হয় বোলো, বাইরের লোককে কি জানাব, শরৎ আমার কি এবং আমি শরতের কি! বরং না জানাই ভাল। তুমি আমাকে যা যা লিখেছ একটু ভেবে চিন্তে পরে তার জবাব দেব। তুমিও একটু শীঘ্র জবাব দিয়ো। হরিদাস বাবুকে এবং প্রাণধন ভায়াকে আমার কথা একটু মনে ক'রে দিও।—শরৎ

৯

[ ডাকমোহর ১২ মে ১৯১৩ ]

প্রমথনাথ, তোমার তৃতীয় পত্র পাইলাম। পূর্ব্ব পত্রের যথাসাধ্য উত্তর দিয়াছি, তথাপিও যে ইহার উত্তর লিখিতে বসিয়াছি তাহার কারণ আমি তোমাকে শুধু যে ভালবাসি তাহা নহে, শ্রদ্ধাও করি। অর্থাৎ মতামতের উচ্চ মূল্য দিই। আমার যাহা বলিবার বলি, তাহার পরেও যদি তোমার সেইরূপ ইচ্ছাই থাকে, যথাসাধ্য তোমার অভিরুচি পালন করিতে চেষ্টা করিব। লিখিয়াছ বিধবা ভিন্ন ছোট গল্প জমে না ( ঠাট্টা করিয়া ? ), হয়ত তোমার কথাই সত্য, অত বড় বঙ্কিমবাবুও তাঁহার সর্ব্বশ্রেষ্ঠ উপন্যাস দুটিতে ( কৃষ্ণকান্তের উইল, বিষবৃক্ষ ) বাদ দিতে পারেন নাই। তুমি আমার 'পথনির্দ্দেশ'কেই কটাক্ষ করিয়া বোধ করি বলিয়াছ। বুঝিতেছি ওটা তোমার ভাল লাগে নাই। তাই যদি সত্য হয়, আমার উপদেশ এই, আর উপন্যাস গল্প প্রভৃতি লিখিতে চেষ্টা ত নিশ্চয়ই করিবে না, পড়াও উচিত হইবে না। এক একটা painter যেমন colour blind থাকেন, তুমিও তাই। 'রামের সুমতি'তে আর্ট কম তবুও যদি একেই এত ভাল লাগিয়া থাকে, যার কাছে তার পরেরটাও কিছুই নয় হয়, তাহা হইলে আমি সত্যই নিরুপায়। এ শুধু আমার মত নয়। কথাটা বিশ্বাস কর এ প্রায় সকলেরই মত। তা ছাড়া, আমার উপর যদি তোমার কিছুমাত্র শ্রদ্ধা থাকে, তাহা হইলে আমি নিজেও এই বলি। পরিশ্রমের হিসাবে, রুচির হিসাবে, আর্টের হিসাবে 'পথনির্দ্দেশে'র কাছে 'রামের সুমতি'র স্থান নীচে। অনেক নীচে। আমি একটা সম্পূর্ণ গৃহস্থ চিত্র লিখিব স্থির করিয়া

'রামের সুমতি'র মত একটা নমুনা লিখি—এই রকম হিন্দু গৃহস্থ পরিবারে যত রকমের সম্বন্ধ আছে—সব রকম সম্বন্ধ অবলম্বন করিয়া এক একটা গল্প লিখিয়া এই বইখানি সম্পূর্ণ করিব। এটা শুধু মেয়েদের জন্যই হইবে। যাক্। 'চরিত্রহীন' ফিরিয়া ( registry ) পাঠাইয়ো। এ সম্বন্ধে ঋষি Tolsoy'র "Resurrection" (the greatest book) পড়িয়ো। অঙ্গবিশেষ যে খুলিয়া লোকের গোচর করিতে নাই, তাহা জানি, কিন্তু ক্ষতস্থান মাত্রই যে দেখাতে নাই জানি না। ডাক্তারের উপমাটি ঠিক খাটে না। সমাজের যদি কেউ ডাক্তার থাকে, যার কাজ ক্ষত চিকিৎসা করা, সে কে শুনি? যাহা পচিয়া উঠে তাহাকে তুলা বাঁধিয়া রাখিলে পরের পক্ষে দেখিতে ভাল হইতে পারে, কিন্তু ক্ষত যে লোকটার গায়ে, তার পক্ষে বড় সুবিধা হয় না। শুধু সৌন্দর্য্য সৃষ্টি করা ছাড়াও উপন্যাস-লেখকের আরো একটা গভীর কায আছে। সে কাযটা যদি ক্ষত দেখিতেই চায়—তাই করিতে হইবে। Austin, Marie Corelli প্রভৃতি এবং Sarah Greand সমাজের অনেক ক্ষত উদ্ঘাটন করিয়াছেন, আরোগ্য করিবার জন্য, লোককে শুধু শুধু দেখাইয়া ভয় দেখাইয়া আমোদ করিবার জন্য নয়। তা ছাড়া central figure করিতেছি কি করিয়া বুঝিলে? অবশ্য বদনাম যে হইবে তাহার নমুনা পাইতেছি, কিন্তু জানই ত, ভয়ে চুপ ক'রে যাওয়া আমার স্বভাব নয়। তুমি বলিতেছ, প্রমথ, লোকে নিন্দা করিবে, হয়ত তাই, কিন্তু এই এক 'চরিত্রহীন' অবলম্বন করিয়া 'যমুনা'র কিরূপ উন্নতি হইবে না-হইবে, দেখাও আবশ্যক। মনে করিও না, যাহা ছোট, তাহা কিছুতেই বড় হইতে পারে না। ছোটও

বড় হয়, বড়ও ছোট হয়। সেও যাক্। গল্প লিখিয়া তোমাদের মনোরঞ্জন করিতে পারিব সে আশা আমি আজ সম্পূর্ণ ত্যাগ করিলাম। তোমাদের কাগজের জন্য কিরূপ গল্প খাটিবে—এটা বুঝিতে পারাই আমার পক্ষে শক্ত হইবে। এ যদি সন্দেশ তৈরি হইত, না হয় একটু ছোট বড় করিয়া ছানা চিনির ভাগ বেশী কম করিয়া করিতাম—কিন্তু এ যে মনের 'সৃষ্টি'। সেই জন্য সহস্র চেষ্টা করিলেও, এবং সর্ব্বান্তঃকরণে ইচ্ছা করিলেও তোমার কাগজের জন্য কিছু করিতে পারিব তাহাও ভরসা করিতে পারিতেছি না। বাস্তবিকই যদি তোমার কাযে আসিতে পারি, তার চেয়ে সৌভাগ্য আমার আর কি হইতে পারে, কিন্তু আমার কায যে তোমাদের কাছে অকায বলিয়া ঠেকিবে। কিন্তু একটা কথা বলি ভাই, রাগ করিও না—তোমার view এত narrow হইয়া গেল কিরূপে এই একটা কথা আমি কেবলই মনে করিতেছি। তুমি "নারীর মূল্যে"র সুখ্যাতি করিয়াছ—জ্যৈষ্ঠের সংখ্যা ( যমুনা ) পড়িলে তুমি যে কত নিন্দাই করিবে আমি তাই ভাবিতেছি। তোমার "অর্থের মূল্য" লেখ। কি রকম লিখিতে ইচ্ছা করিয়াছ, খুব ভাল। তবে বিদ্বানের সব দেশে পূজা হওয়া ( বড়লোকের চেয়ে ) উচিত নয়—কথাটা প্রমাণ করিবে কি করিয়া বলিতে পারি না। অবশ্য পূজা ত সে পায় না কিন্তু পাওয়া উচিতও নয় সেইটাই প্রমাণ করা শক্ত হইবে বোধ হয়। তোমাদের কাগজের চারিদিকেই নাম হইয়াছে, সকলেই বলিতেছেন দুই এক মাস নমুনা দেখিয়া তবে গ্রাহক হওয়া উচিত কি না বিবেচনা করিব। সুতরাং প্রথম দু এক সংখ্যা যা-তা হইলে কখনই চলিবে না। কেন না

দাম ঢের বেশী—ঠিক এই পরিমাণেই লোকে আশা করিবে। অন্ততঃ এই ত বর্ম্মার view. প্রথমেই যেন লোকে prejudiced না হইয়া যায়। আশা করি ফিরৎ ডাকে 'চরিত্রহীন' পাঠাইবে। তোমাকে পূর্ব্ব পত্রেই জানাইয়াছি—ওটা যমুনাতেই বাহির হইবে—অবশ্য কাগজ বড় করিয়া। অবশ্য ফলাফল তার কপাল আর আমার চেষ্টা এবং ভগবানের হাত। নামে প্রকাশ করার কথা। এত কুরুচিপূর্ণ তখন ত নিশ্চয়ই আমার নিজের নামে প্রকাশ করা চাই। যা শক্ত জিনিস সেই ভার সইতে পারে। আর এক কথা। **চোখের বালি** তার নিন্দার কারণ বিনোদিনী ঘরের বৌ। তাকে নিয়ে এতখানি করা ঠিক হয় নাই। এটায় বাড়ীর ভিতরের পবিত্রতার উপরে যেন আঘাত করিয়াছে। যেমন পাঁচকড়ির "উমা"। আমি ত এখনো কাহারো পবিত্রতায় আঘাত করি নাই, পরে কি করিব কি জানি! তুমি আমার উপর রাগ করিয়ো না প্রমথ। তোমাকেও যদি মন খুলিয়া না বলিতে পারি, তা হইলে আর কাকে বলিব? তোমাকে সাহায্য করিবার ইচ্ছা আমার খুবই প্রবল ছিল, কিন্তু, আর সাহস নাই। 'বিধবা' ছাড়া গল্প জমে না এই যখন তোমাদের *negative standard*—তখন আমার আর কিছুমাত্র উপায় নাই। তোমাদিগকেও একটা সামান্য উপদেশ আমার দিবার আছে, ইচ্ছা হয় গ্রহণ করিয়ো, না হয় করিও না। তোমাদের পোষা লেখকগুলিকে যদি অমন ফরমাস্ দিয়া লেখাও, আর প্রতিপদে overseerএর মত 'level' দড়ি হাতে মাপ জোক করতে যাও, সমস্ত লেখাই আড়ষ্ট হবে। এ কাগজ ultimately failure হবে। যারা সুলেখক, এবং যথার্থই যাহাদিগকে 'কবি' বলিয়া মনে কর,

তাহাদের সমালোচনা কর, কিন্তু লেখাও প্রকাশ কর। লোককে ভাল মন্দ দুইই বলিবার সুযোগ দাও—গাল দাও কিন্তু প্রকাশ হইবার পক্ষে অন্তরায় হইয়ো না। পাদরিদের 'hymn' বা গির্জ্জার '*prayer*' শুধু যদি নিজেদের কাগজটাকে ক'রে তোল সে টিকসই হবে কি? আমি অনেক কথা লিখলাম—কিন্তু এখন ভয় হচ্ছে পাছে মনে কর আমার এই লেখার মধ্যে একটু রাগ বা জ্বালা আছে। কিচ্ছুটি নেই। তুমি যে আমাকে সরলভাবে লিখেছ এতে আমি সত্যই কৃতজ্ঞ। এতে আমি বুঝতে পাচ্ছি, এমন অবস্থায় যিনি মিত্র ন'ন তিনি কি বল্‌বেন। অবশ্য বইটাকে immoral বলায় একটু দুঃখিত যে না হয়েছি তা নয়, কিন্তু উপায় কি? ভিন্নরুচিহি লোকঃ। 'পথনির্দ্দেশ' গল্পটাই যখন 'immoral' ঠেকেছে (কারণ লিখেছ,—"এটা ঠাট্টা" কিন্তু কোন্‌টা ঠাট্টা বোঝা ভার) তখন 'চরিত্রহীন' এ ত স্পষ্টই নিশান এঁটে দিয়ে immoral করা হয়েছে। এও যাক। তোমার খবর কি? খুব ব্যতিব্যস্ত হয়ে আছ না? বাস্তবিক একটা মাসিক চালানো ভয়ঙ্কর শক্ত। কোন ক্রমশঃ উপন্যাস বার হচ্ছে কি? লেখক কে? কিন্তু জলধর সেন টেনের বিশুদাদা টাদা অত্যন্ত একঘেয়ে হয়ে গেছে। আমাদের এখানেও বড় কম বাঙ্গালী নেই এবং যারা আছে তারা একটু বেশ বোঝে সোঝেও কিন্তু ওসব আর কেউ পড়তে চায় না। এমন কিছু বার কর্‌বার চেষ্টা কর যা—উজ্জ্বল! পতঙ্গ যেমন আগুনের পাশ থেকে নড়তে পারে না আশা করি তোমরা যা বার কর্‌বে আমরা তাতে সেইরূপ—আকৃষ্ট হয়েই থাক্‌ব। তা যদি না পার, কাগজ চালিয়ো না। সেই খোড়—বড়ি—খাড়া আর খাড়া—বড়ি—খোড়

আর আবশ্যক কি? আমার মনে আছে 'বঙ্গদর্শনে' যখন রবিবাবুর 'চোখের বালি' আর 'নৌকাডুবি' বার হয় লোকে যেন বঙ্গদর্শনের আশায় পথ চেয়ে থাকৃত। আসা মাত্র কাড়াকড়ি পড়ে যেত। তোমরা যদি কিছু কর, যেন এমনি successful হয়। কারণ তোমাদের resource বিস্তর—হাতে বিস্তর লোক আছে। এবং সবচেয়ে বেশী টাকা জিনিসটাও আছে। শুনেছি, তোমাদের অনুষ্ঠানপত্র বার হয়েছে, খুব আশা করেছিলাম একটা পাব। বোধ করি পাঠাবার আর আবশ্যক বিবেচনা কর নি। যাই হোক তাতে কি কি ছিল একটু সংক্ষেপে যদি লিখে জানাতে পার হয় ভাল। আজ এই পর্য্যন্ত। কি জানি এত বড় দীর্ঘ পত্র লিখিয়া তোমাকে ব্যথা দিলাম, কি, কি করিলাম। আমিও ব্যথা পাইয়াছি। তুমি যে লিখিয়াছ চরিত্রহীন অপরের নামে প্রকাশ করিতে এইটাতেই সবচেয়ে বেশী। আমি কি এতই হীন? যা আমার মন্দ জিনিস তাকে বেশী ক'রেই আমার নামের আশ্রয় দেওয়া চাই। তা না করিয়া একটা fictitious নামে, (নিজের নাম বাঁচাইবার জন্য) চালাইব? ভাল মন্দ যাই হোক consequence আমার ভোগ করা চাই। নাম আবার কি? কে এর লোভ করে? সে লোভ থাকিলে ভায়া, এত দিন চুপ করিয়া নষ্ট করিতাম না। আমার ভালবাসা জানিয়ো মাঝে মাঝে চিঠিপত্র দিয়ো।—শরৎ

১০

[ ডাকমোহর ২৪ মে ১৯১৩ ]

প্রমথ, দ্বিজুদার মৃত্যুসংবাদ Rangoon Gazetteএ পড়িয়া স্তম্ভিত হইয়া গিয়াছিলাম। তাঁহাকে আমি যে খুব কম জানিতাম তাহা নহে; অবশ্য তোমাদের মত জানিবার অবকাশ পাই নাই, কিন্তু যেটুকু জানিতাম, আমার পক্ষে তাহা বড কম ছিল না। সত্যই তাঁহার স্থান অধিকার করিবার লোক মিলিবে না। কে যে কখন যাত্রা করেন তাহা কিছুতেই অনুমান করা যায় না। তাঁহার মৃত্যুতে বাঙালী মাত্রেরই ক্ষতি হইয়াছে বটে, কিন্তু তোমাদের পাড়ার যে কিরূপ ক্ষতি হইল তাহা আমি বেশ বুঝিতেছি। তাঁহার ছেলে, বাড়ী, Evening Club প্রভৃতির আরো একটু বিস্তারিত সম্বাদ শুনিবার জন্য উৎসুক হইয়া রহিলাম—এবার যখন পত্র লিখিবে একটু জানাইয়ো। তোমাদের ভারতবর্ষের সত্যই বড় দুরদৃষ্ট। আমি ভাবিয়াছিলাম হয়ত, এ কাগজ আর বাহির হইবে না। বাহির হইলেও খুব সম্ভব ইহা টিকিবে না। কারণ ইহার আসল আকর্ষণই অন্তর্হিত হইয়া গেল। যদি সম্ভব হয় অন্য সম্পাদক করিয়ো না। সারদা মিত্র কি করিবেন? তিনি ভাল জজ এবং তৃতীয় শ্রেণীর সমালোচক। Compilerও বটে, লেখা অত্যন্ত মামুলি ও পুরাণ ধরণের। তিনি খুব সম্ভব failure হইবেন। সাহিত্য পরিষদের মোড়ল হওয়া এক, মাসিক কাগজের সম্পাদক হওয়া আর। তিনি সাহিত্যিক ন'ন এটা মনে রাখিয়ো। অবশ্য তোমরা কলিকাতায় থাক আমরা মফস্বলে থাকি এ সব মতামত আমরা দিতে পারি না দিলেও তোমাদের কাছে সেটা বোধ করি তেমন গ্রাহ্য হইবে না—যাই হোক,

যাহা ভাল বুঝিলাম, বলিলাম। এবং তাঁহাকে সম্পাদক করিলে যাহা অবশ্যম্ভাবী বলিয়া বিশ্বাস করি তাহাই জানাইলাম। শেষে আমার কথা। তাঁহার মান্য রক্ষা করিবার জন্য যাহা আমার সাধ্য তাহা নিশ্চয়ই করিতাম কিন্তু এখন তিনি আর নাই। তিনি সাহিত্যিক এবং বোদ্ধা ছিলেন, তিনি আমার মূল্য বুঝিতেন—এবং না বুঝিলেও, তাঁর কাছে আমার অপমান ছিল না। সেই জন্য মনে করিয়াছিলাম লিখিয়া পাঠাইব। তিনি ভাল বুঝিলে প্রকাশ করিবেন, না ভাল মনে করিলে প্রকাশ করিবেন না, তাহাতে লজ্জার কোন কারণ ছিল না—অভিমানও হইত না, কিন্তু এখন যে-সে আমার দাম কষিবে, হয়ত বলিবে প্রকাশ করার উপযুক্ত নয়—হয়ত বলিবে ছিঁড়িয়া ফেলিয়া দাও বা 'file' কর। সুতরাং আমাকে ভাই ক্ষমা কর।—তুমি আমার কত বড় সুহৃৎ তাহা আমি জানি—সে কথাটা এক দিনের তরেও ভুলিব না। তুমি আমাকে ভুল বুঝিলে বা আমার উপর রাগ করিলেও আমার মনের ভাব অটল থাকিবে, কিন্তু, এ অন্য কথা। অপরের কাগজের জন্য আমি নিজের মর্য্যাদা নষ্ট করিব না। সুরু হইতেই তোমাকে বলিতেছি তোমাদের লেখকেরা সাগরতুল্য। যাঁহাদের রচনা এবার বাহির হইবে বলিয়া লিখিয়াছ, অনুরূপা, বিদ্যাবিনোদ, নগেনবাবু প্রভৃতি। তাঁহাদের লেখার কাছে আমার লেখা যে গোষ্পদের মত দেখাইবে! আমি ছোট কাগজে লিখি ভাই, আমার পক্ষে তাহাই যথেষ্ট। আমি সেখানে সম্মান পাই, শ্রদ্ধা পাই—এর বেশী আর কিছু আশা করি না। আর একটা কথা চরিত্রহীন সম্বন্ধে। আমার সুরেন মামা লিখিয়াছেন—হরিদাস বাবুও তাঁহাকে জানাইয়াছেন ওটা এতই immoral যে কোন কাগজেই বাহির

হইতে পারে না বোধ হয় তাই হইবে—কারণ তোমরা আমার শত্রু নয়, যে মিথ্যা দোষারোপ করিবে—আমিও ভাবিতেছি ওটা লোকে খুব সম্ভব ওই ভাবেই প্রথমে গ্রহণ করিবে। আমিও সেই কথা স্পষ্ট করিয়া এবং তোমার সমস্ত argument ফণীকে খুলিয়া লিখিয়াছিলাম তৎসত্ত্বেও সে দৃঢ়প্রতিজ্ঞ যে যমুনাতে ওটা বাহির করিতেই হইবে। তাহার বিশ্বাস আমি এমন কিছু লিখিতেই পারি না যাহা immoral. সেই জন্য বাধ্য হইয়া তোমার অনুরোধ ভাই রক্ষা করিতে বোধ হয় পারিলাম না। কারণ advertise করা হইয়াছে আর ফিরান যায় না। আমার নিজের নামের জন্য আমি এতটুকুও মনে ভাবি না। লোকের যা ইচ্ছা আমার সম্বন্ধে মনে করুক, কিন্তু সে যখন বিশ্বাস করে, চরিত্রহীনের দ্বারাই তাহার কাগজের শ্রীবৃদ্ধি হইবে, এবং immoral হোক, moral হোক লোকে খুব আগ্রহের সহিত পাঠ করিবে—তখন সে যাহা ভাল বোঝে করুক। তবে, একটা উপায় করিতে হইবে। 'রামের সুমতি'র মত সরল স্পষ্ট গল্প পাশাপাশি প্রকাশ করিয়া চরিত্রহীনের effectটা mild করিয়া আনিতে হইবে। ফণী লিখিয়াছে লোকে আমার গল্প পড়িবার জন্য উতলা হইয়া আছে। যাক এ কথা। **'কাল' আমার বিচার করিবে।** মানুষ সুবিচার অবিচার দু-ই করিবে সে জন্য দুর্ভাবনা করা ভুল। যাক্। এই সময়টা যদি আমি কলিকাতায় থাকিতাম, তোমাদের ভারতবর্ষের জন্য অনেক করিতে পারিতাম। কোন নামজাদা সম্পাদকের আড়ালে থাকিয়া কাগজটাই edit করিয়া দু এক মাস চালাইয়া দিতে পারিতাম। আমি শুধু পদ্য লিখিতেই পারি না, তা ছাড়া সব রকমই পারি, এবং যেটা সম্পাদকের প্রধান কাজ, 'সমালোচনা' ( অপর কাগজের

